# বিজয়ের সোপান

**মূল**

শাইখ আবু উবাইদা আলমাকদিসি
[আব্দুল্লাহ খালিদ আল-আদাম]
রহিমাহুল্লাহ

অনুবাদ ও প্রকাশনা



AL HIKMAH MEDIA

## উৎসর্গ...

উস্তাদ সাইয়্যেদ কুতুব শহীদ রাহিমাহুল্লাহর প্রতি, যিনি তাওহীদবাদীদের অনুপ্রেরণা, যিনি সত্য-ন্যায়ের পথের দিশারী, যিনি মোক্ষম আঘাতে ছিন্ন করেছেন মিথ্যা প্রভুত্বের দাবীদার তাগুত গোষ্ঠীর ষড়যন্ত্রের জাল।

যুগ সংস্কারক ইমাম শাইখ আব্দুল্লাহ আযযাম রাহিমাহুল্লাহর প্রতি, যিনি এই উম্মতের মাঝে জিহাদ ও শাহাদাতের চেতনাকে পুনরুজ্জীবিত করেছেন; যখন অধিকাংশই ধরে নিয়েছিল এই সুন্নাহ উম্মতের মস্তিষ্ক থেকে বিলুপ্ত হয়ে গেছে।

বীরকুল শিরোমণি, শাহাদাতের পাখি, শহীদদের আমীর, ক্রুসেডার এবং তাদের দোসর রাফেজী ও মুরতাদ গোষ্ঠীর আতঙ্ক, আল্লাহর রঙে গর্বিত মুজাহিদ শাইখ আবু মুস'আব যারক্বাবী রাহিমাহুল্লাহর প্রতি।

আল্লাহ তা'আলা তাঁদেরকে নিজ অনুগ্রহে ভরপুর প্রতিদান দান করুন!

# সূচীপত্র

# ভূমিকা

الحمد لله الذي خلق الخلق بقدرته،وبين لهم طريق النجاة في كتابه،الذي لا ياتيه الباطل من بين يديه ولامن خلفه،والصلاة والسلام على رسوله النبي الأكرم،والقائد الملهم،والقدوة المعلم،محمد صلى الله عليه وسلم،وعلى اٰله الأطهار الأبرار،وصحابته الغرّ الميامين الكرام،وعلى من سار على هديهم واقتفى سنة آثارهم وإلى يوم الدين

সমস্ত প্রশংসা আল্লাহর জন্য, যিনি নিজ কুদরতে জগৎ সৃষ্টি করেছেন। যিনি জগৎবাসীকে নিজ কিতাবে মুক্তির পথ সুস্পষ্টভাবে জানিয়ে দিয়েছেন। আর এই কিতাব মিথ্যার সংস্পর্শ থেকে সম্পূর্ণভাবে মুক্ত। রহমত ও শান্তি বর্ষিত হোক তাঁর অতি সম্মানিত নবী ও রাসূল, ইলহামপ্রাপ্ত সরদার, ঐশী জ্ঞানে দেদীপ্যমান নেতা মুহাম্মাদ ﷺ-এর ওপর। শান্তি বর্ষিত হোক তাঁর পূত-পবিত্র, পূণ্যবান পরিবারবর্গের ওপর, তাঁর সৌভাগ্যবান, সম্মানিত সাহাবীবর্গের ওপর এবং প্রতিদান দিবস অবধি তাঁদের পদাঙ্ক অনুসারী ও তাঁদের আদর্শের অনুগামী প্রতিটি সুপথপ্রাপ্ত ব্যক্তির ওপর!

হামদ ও সালাতের পর...

মুসলিম উম্মাহর বর্তমান অবস্থার দিকে তাকালে একটি বিষয় সুস্পষ্টভাবে বোঝা যায়। আর তা হচ্ছে মুসলিম উম্মাহর এই লাঞ্ছনা-গঞ্জনা, অবক্ষয় ও অধঃপতন, প্রকৃতপক্ষে বাস্তব জীবনে আল্লাহ প্রদত্ত অনুশাসন অনুপস্থিত থাকার পরিণতি ও কুফল। স্বেচ্ছাচারী মুরতাদ গোষ্ঠী আজ মুসলিমদের ঘাড়ে চেপে বসেছে। মু'মিন বান্দাদের এবং রব্বে কারীমের সংবিধানের মাঝে দূরত্ব সৃষ্টির জন্য সর্বশক্তি নিয়ে মাঠে নেমেছে। আর চলমান এই অবস্থা পরিবর্তনের লক্ষ্যে — ইচ্ছায় বা অনিচ্ছায়—বিভিন্ন শ্রেণী নানারকম মত ও পথ আবিষ্কার করেছে। মানবরচিত এই তন্ত্র মন্ত্রগুলো আদতে আল্লাহর মনোনীত সুস্পষ্ট সেই মানহাজের সঙ্গে সাংঘর্ষিক,

যা মুহাম্মাদ ﷺ -এর ওপর অবতীর্ণ হয়েছে। তবু তারা নিজেদের মনকে বুঝ দিয়েছে, এটাই সঠিক পন্থা, এটাই সরল ও সত্যপথ; যে পথে চললে ভূপৃষ্ঠে আল্লাহর শাসন প্রতিষ্ঠা হবে। মুসলিম সমাজ বিনির্মাণ সম্ভবপর হবে।

- এদের মাঝে এক শ্রেণী ইসলামী সমাজ নির্মাণ এবং আল্লাহর শাসন প্রতিষ্ঠার জন্য শিরকী গণতন্ত্রের পথ বেছে নিয়েছে। শুধু এটা করেই ক্ষান্ত হয়নি, বরং একধাপ এগিয়ে এ পথকেই একমাত্র পথ ও সর্বোত্তম পন্থা বলে দাবি করেছে তারা। দাবি করেছে এ পথের আলোকেই সবকিছু পরিচালিত করতে হবে। কেবলমাত্র তাহলেই আল্লাহর জমিনে আল্লাহর আইন প্রতিষ্ঠিত করা সম্ভব।
- অপর এক শ্রেণী আত্মশুদ্ধি ব্যতিরেকে আর সবকিছুই পরিত্যাগ করেছে। তারা সিদ্দিকে আকবর, উমার এবং উসমানের ন্যায় আন্তরিক স্বচ্ছতা ও চারিত্রিক উৎকর্ষ সাধনকে ইসলামী সমাজ নির্মাণের মিশন এমনকি জিহাদ ফি সাবিলিল্লাহ শুরু করার আগে অবশ্য পূরণীয় শর্ত বলে সাব্যস্ত করেছে।
- তৃতীয় আরেক শ্রেণী রয়েছে, যারা হিকমাহ, সদুপদেশ ও শান্তিপূর্ণ উত্তম নাসীহা'র মাধ্যমে মানুষের নিকট আল্লাহর দ্বীনের তাবলীগ নিয়েই তুষ্ট থাকে। তারা মনে করে সমাজের প্রত্যেকটি মানুষকে সংশোধিত করতে হবে। তাহলে স্বয়ংক্রিয়ভাবেই সমাজে ইসলাম কায়েম হয়ে যাবে।
- চতুর্থ শ্রেণীটি পঞ্চাশ বছরের অধিককাল ধরে সাহায্য, বিজয় ও সুযোগের অপেক্ষা করে বসে আছে। তাদের প্রতীক্ষা ক্ষমতার সোনার হরিণ বাগে আনার এবং রাষ্ট্রযন্ত্র নিয়ন্ত্রণে নেওয়ার। একবার রাষ্ট্রের ক্ষমতা দখল করে ফেললেই আল্লাহর খিলাফত প্রতিষ্ঠিত হয়ে যাবে- এমনটাই তাদের চিন্তাভাবনা।
- পঞ্চম শ্রেণীর মূল কথা হচ্ছে, আমাদেরকে কল্যাণ সংস্থা গড়ে তুলতে হবে। প্রচার মাধ্যম প্রতিষ্ঠা করতে হবে। শিক্ষা প্রতিষ্ঠানগুলোকে নিয়মানুবর্তী ও যুগোপযোগী করতে হবে। উঁচু উঁচু পদে নিজেদের অধিষ্ঠিত করতে হবে। সমাজের আভ্যন্তরীণ বিশৃঙ্খলা ও গোলযোগ দূর করার এই প্রক্রিয়াটিই পৃথিবীতে আল্লাহর শাসন প্রতিষ্ঠার সর্বোত্তম

> পদ্ধতি। মানুষকে আল্লাহর দাসত্বের পথে নিয়ে যাওয়া এবং তার ভিত্তিতে একটি ইসলামী সমাজ নির্মাণের এটিই সর্বাধিক কার্যকরী পন্থা।

এমনই নানা চিন্তা, দৃষ্টিভঙ্গি, গবেষণা ও তত্ত্বের এক উত্তাল স্রোতে আজ আমরা দিকহারা হয়ে পড়েছি। অথচ বাস্তবে এসবই অপরিপক্ক মানব মস্তিষ্কের নিস্ফল সৃষ্টি। এ পদ্ধতিগুলোর একটিও ইসলামী সমাজ নির্মাণের সঠিক পদ্ধতি নয়। অথচ মুসলিম উম্মাহ এইসব অবাস্তব, অসম্পূর্ণ পদ্ধতিগুলোকে ইসলামী সমাজ নির্মাণের পদ্ধতি ভেবে অনুসরণ করছে। নিজেদের জান, মাল, সময় এগুলোর পিছনে বিনিয়োগ করছে।

প্রবৃত্তি, জাগতিক ফায়দা এবং ইচ্ছা-আকাঙ্ক্ষাকে অনুসরণ করে প্রত্যেকেই নিজের কর্মপন্থা ও পদ্ধতিকে সর্বাধিক উপযোগী ও মুসলিম সমাজ বিনির্মাণের সবচেয়ে কার্যকরী মাধ্যম বলে দাবি করে বসেছি। আমরা প্রত্যেকেই মনে করছি, সত্যের পথসঙ্গী তো শুধুই আমি! আর এই ভুলের কারণে আমাদের দৈন্যদশা আরো বৃদ্ধি লাভ করেছে।

অবাস্তব কর্মপদ্ধতি অনুসরণ করে নিজেদের জান মাল সবকিছু উৎসর্গ করতে আমরা কুণ্ঠাবোধ করছি না। কিন্তু একটি বারের জন্যও জ্ঞান আহরণ, পূর্ববর্তী জাতিগোষ্ঠীর ইতিহাস অধ্যয়ন, সমাজ নির্মাণে আল্লাহর সুন্নাহ ও অমোঘ নীতি সম্পর্কে অবগত হবার প্রয়োজন আমরা বোধ করছি না। নবী-রাসূলদের কর্মপদ্ধতি, তাঁদের অনুসারী ও উত্তরসূরীদের অনুসৃত পথ নিয়ে চিন্তা-ভাবনা করার প্রয়োজনীয়তা অনুভব করছি না। চিন্তা করার দরকার মনে করছি না- তাঁরা কীভাবে শরীয়া প্রতিষ্ঠা করেছেন? কীভাবে উম্মাহর ভিত্তি স্থাপন করেছেন?

সরল ও সঠিক পন্থার বিরোধী এতসব বক্রপথ ও বিকৃতপন্থার স্রোতে আজ অধিকাংশ মানুষের নৌকা ভেসে রয়েছে। এরা ইসলামী বিপ্লব সৃষ্টি ও ইসলামী খিলাফত প্রতিষ্ঠার গুরু দায়িত্ব স্বেচ্ছায় গ্রহণ করেছে। কিন্তু তারা নবী-রাসূল এবং তাঁদের অনুসারীদের অনুসৃত পথ থেকে দূরে সরে গিয়ে গবেষণা ও বিচিত্র দৃষ্টিভঙ্গির চোরাগলিতে উদ্ভ্রান্তের ন্যায় ঘুরে বেড়াচ্ছে। বক্ষ্যমাণ গ্রন্থে আমরা আল্লাহ এবং তাঁর রাসূলের সঙ্গে সম্পর্কহীন বিভ্রান্ত কর্মপন্থাসমূহর অসারতা

আলোচনার চেষ্টা করেছি। পাঠক! অচিরেই ইনশা আল্লাহ, আপনাদের সামনে বিষয়গুলো পরিষ্কার হয়ে যাবে।

সমস্ত প্রশংসা আল্লাহ তা'আলার যিনি আমাদের সুযোগ দিয়েছেন তাঁর দ্বীনের খেদমত করার। যিনি নিজ অনুগ্রহ ও অপার মহিমায় আমাদেরকে সহজতা দান করেছেন। তাঁরই একান্ত ইচ্ছায় আমরা ভূপৃষ্ঠে আল্লাহর দ্বীন প্রতিষ্ঠার স্বপ্ন লালনকারী তাওহীদবাদী ভাইদের জন্য কর্মপন্থা ও আকীদাহ উপস্থাপন করার সুযোগ লাভ করেছি। আমরা বিনা দ্বিধায় একথা বলতে পারি যে, আমাদের এ কর্মপদ্ধতির ব্যাপারে আমরা আল্লাহর কাছে অঙ্গীকারবদ্ধ। এবং আমাদের আলোচিত এ পথই আল্লাহর দ্বীন প্রতিষ্ঠা ও খিলাফতে রাশেদা পুনরুদ্ধারের সঠিক ও সরল পথ।

لَقَدْ كَانَ فِي قَصَصِهِمْ عِبْرَةٌ لِّأُولِي الْأَلْبَابِ مَا كَانَ حَدِيثًا يُفْتَرَىٰ وَلَٰكِن تَصْدِيقَ الَّذِي بَيْنَ يَدَيْهِ وَتَفْصِيلَ كُلِّ شَيْءٍ وَهُدًى وَرَحْمَةً لِّقَوْمٍ يُؤْمِنُونَ ﴿يوسف: ١١١﴾

"তাদের কাহিনীতে বুদ্ধিমানদের জন্য রয়েছে প্রচুর শিক্ষণীয় বিষয়, এটা কোন মনগড়া কথা নয়, কিন্তু যারা বিশ্বাস স্থাপন করে তাদের জন্যে পূর্বেকার কালামের সমর্থন এবং প্রত্যেক বস্তুর বিবরণ রহমত ও হেদায়েত।"।[১]

এখানে একটি বিষয় বলে রাখা জরুরী। আল্লাহর দ্বীনের জন্য কাজ করা এবং এই দ্বীনকে সাহায্য করার যে রূপরেখা আমরা নিরূপণ করেছি, তা নিম্নে বর্ণিত হাদীস হতে সংগৃহীত। রাসূলুল্লাহ ﷺ বলেছেন-

أَنَا آمُرُكُمْ بِخَمْسٍ اللَّهُ أَمَرَنِي بِهِنَّ بِالْجَمَاعَةِ وَبِالسَّمْعِ وَالطَّاعَةِ وَالْهِجْرَةِ وَالْجِهَادِ

"আমি তোমাদেরকে পাঁচটি বিষয়ে আদেশ করছি যেগুলোর নির্দেশ আল্লাহ আমাকে দিয়েছেন। জামাআত বদ্ধ হওয়া, শ্রবণ, আনুগত্য, হিজরত এবং জিহাদের"।[২]

---

[১] সূরা ইউসুফ;১২: ১১১

[২] মুসনাদে আহমাদ: খণ্ড- ২৯, হাদীস নং- ১৭৮০০

যুগের ইমামুল জিহাদ, মৃতপ্রায় ফরজের পুনরুজ্জীবিতকারী শাইখ আব্দুল্লাহ আযযাম রাহিমাহুল্লাহ তাঁর এক বক্তব্যে আমাদের এই চিন্তাধারার কিছু কিছু বিষয়ের ইঙ্গিত দিয়েছিলেন।

এখানে পাঠকদের আরো একটি বিষয় স্মরণ রাখা অপরিহার্য। এই গ্রন্থটির রচয়িতা এমন এক ব্যক্তি, যিনি জর্ডানে ইখওয়ানুল মুসলিমিন পরিবারের সদস্য। আরেকটু স্পষ্ট করে বললে জর্ডানের 'যারকাব' শহর; যা মূলত ইখওয়ানের প্রধান কার্যালয়, সেখানকার একজন সদস্য। তিনি ওই জামাতের সঙ্গে দীর্ঘকাল ছিলেন। তাদেরকে সমর্থন করেছেন। তাদের চিন্তা-চেতনা প্রচারে কাজ করেছেন।

কেবল ইখওয়ানুল মুসলিমিনের সমর্থনে ও পৃষ্ঠপোষকতায় তাঁর শ্রম ব্যয় হয়েছে এমন নয়। বরং দাওয়াত ও তাবলীগের পেছনেও তাঁর সময় ব্যয় হয়েছে। আরবে তাবলীগ জামাআতের প্রাণকেন্দ্র 'হাজাজ' (ইরাকের একটি শহর) শহরে তিনি একাধিকবার সফর করেছেন। এই শহরে তাদের মারকাজ মসজিদ অবস্থিত এবং প্রধান মুরুব্বী শাইখ এওয়াজ (হাফিজাহুল্লাহ) যেখানেই অবস্থান করেন। এই সবই তিনি করেছেন সত্যকে চেনার আকাঙ্ক্ষা থেকে এবং প্রতিদান লাভের আকুতি নিয়ে।

উপরোক্ত জামাত দুটোর সঙ্গে লেখকের ঘনিষ্ঠতার বিষয় উল্লেখ করার উদ্দেশ্য হলো যাতে কল্যাণবিরোধি ব্যক্তির জানা থাকে যে, গ্রন্থপ্রণেতা এমন ব্যক্তি, যিনি পূর্বোক্ত দুই দুইটি জামাতের সঙ্গে ঘনিষ্ঠভাবে সময় কাটিয়েছেন। তাদের শিক্ষা ও নীতি-নৈতিকতা, তাদের কর্ম ব্যবস্থা ও রুটিন মাফিক কর্মসূচী তিনি কাছ থেকে দেখেছেন। তাদের চিন্তা ও দর্শন সম্পর্কে তিনি ভালোভাবেই অবগতি লাভ করেছেন। এই সবকিছুর পরে তিনি হিজরত এবং জিহাদের জন্য বের হলেন। এবং তখন তিনি পূর্ণরূপে উপলব্ধি করতে সক্ষম হলেন যে, ভূপৃষ্ঠে আল্লাহর শাসন প্রতিষ্ঠা এবং তাঁর দ্বীনের বিজয় কোনো অবস্থাতেই ঐ সব পদ্ধতি দ্বারা সম্ভব হবে না যেগুলোর অনুসরণকারীরা আল্লাহর মানহাজ থেকে নিজেদেরকে সরিয়ে এনেছে। সত্য বিবর্জিত এ সমস্ত পন্থায় আল্লাহর দ্বীন প্রতিষ্ঠার কোনো সম্ভাবনাই নেই। এসব পন্থা হাবিবে মোস্তফা আমাদের রাহবার মুহাম্মাদ ﷺ-এর আনীত পন্থার সঙ্গে সাংঘর্ষিক। এসব পথ ও পদ্ধতি সমাজ নির্মাণ, রাষ্ট্র প্রতিষ্ঠা ও জাতি গঠনের ক্ষেত্রে আল্লাহর চিরায়ত নিয়মের বিরোধী।

নিশ্চয়ই জাতি গঠনের পথ অতিদীর্ঘ ও বন্ধুর। এ পথের যাত্রা কষ্টসাধ্য, ক্লান্তিকর। সর্বপ্রকার পাথেয় সংগ্রহ না হলে এ পথচলা অসম্ভব।

হে রাসূলের অনুসারীরা! আপনাদের কী এ কথা বোঝার সময় এখনো হয়নি যে, রাজত্ব প্রতিষ্ঠা ও জাতি গঠনের জন্য সংঘর্ষ মোকাবেলা করা অপরিহার্য? এক্ষেত্রে চড়া মূল্য না দিয়ে কোনো উপায় নেই? সেই উচ্চ মূল্যের কথা কবি এভাবে তুলে ধরেছেন—

*“জাতীয় জীবনের মর্ম যদি কেউ উদ্ধার করতে চায়, (সে জেনে রাখুক) শহীদের রক্ত সে মর্ম উদ্ধার করে থাকে।*

*যদি রক্ত প্রবাহিত না হতো তবে তুমি এমন কোনো জাতি দেখতে না, যারা নিজেদের কাঙ্খিত গৌরব ও মর্যাদা অর্জন করতে পেরেছে।”*

হে নবীদের উত্তরসূরীরা! যদি আপনারা আন্তরিকভাবেই খিলাফতে রাশেদার ছায়ায় আশ্রয় নিতে চান এবং ভূপৃষ্ঠে আল্লাহর কর্তৃত্ব পুনঃপ্রতিষ্ঠা করতে চান, তবে জেনে রাখুন, এটাই প্রকৃত পথ।

আল্লাহ তা’আলার নিকট অশ্রুসজল মিনতি এই যে, তিনি যেন আমাদের এই কাজকে কবুল করেন! ভূপৃষ্ঠে আল্লাহর শাসন প্রতিষ্ঠার আকাঙ্ক্ষা লালনকারী একত্ববাদীদের জন্য এতে কল্যাণ ও পরিশুদ্ধির উপাদান রাখেন! আর এর বিরোধিতাকারীরা, যারা সুস্পষ্ট সত্য-সঠিক মানহাজ বিরোধী এবং বিকৃত মানহাজের অনুসারী; তাদের জন্য যেন এতে হেদায়েত ও সুপথপ্রাপ্তির খোরাক রাখেন।

প্রিয় পাঠক! আপনাকে এটাও স্মরণ রাখতে হবে যে, এটি একটি মানবিক প্রয়াস, যা ভুলত্রুটির উর্ধ্বে নয়। এখানে যা কিছু সঠিক ও যথার্থ রয়েছে, তা একমাত্র আল্লাহর পক্ষ থেকে। আর এখানে যা কিছু ভুল-ত্রুটি রয়েছে, তা আমার পক্ষ থেকে এবং শয়তানের পক্ষ থেকে; আল্লাহ এবং তাঁর রাসূল এর জন্য দায়ী নন। আল্লাহর নিকট এ ব্যাপারে আমরা আন্তরিকভাবে ক্ষমা প্রার্থনা করছি।

লেখক—

**আবু উবাইদা আব্দুল্লাহ ইবনে খালিদ আল-আদাম**

(আল্লাহই তাঁর জন্যে যথেষ্ট)

রিবাতের কোনো এক সীমান্ত থেকে...

১৮ রমজান, ১৪২৭ হিজরী, ১০ অক্টোবর, ২০০৬ খ্রিষ্টাব্দ।

# মুসলিম উম্মাহ্'র বর্তমান অবস্থা এবং তাদের শাসকদের বাস্তব প্রকৃতি

মুসলিম উম্মাহ'র বর্তমান অবস্থা পর্যবেক্ষণ করলে কেবল অশ্রু ঝরাতে হয়। অনুশোচনায় হৃদয় দগ্ধ হয়। মানব কল্যাণের জন্য প্রেরিত সর্বশ্রেষ্ঠ উম্মাহকে যখন কেউ স্বচক্ষে নীচ জাতির লুণ্ঠনের শিকার হতে দেখে—যখন দেখে তাদের ভূমিগুলো নিকৃষ্ট শয়তান পূজারীদের বিচরণক্ষেত্র—যখন কেউ প্রত্যক্ষ করে, মুসলিম দেশগুলো উদ্ধত খোদাদ্রোহী জাতির অভয়ারণ্য হয়ে আছে, তখন সে আনমনে স্বগতোক্তি করে, হায়! এই কি সেই জাতি নয়, যারা এক সময় ছিল বাতিলের বিরুদ্ধে অগ্রসর যোদ্ধা? এরাই না একসময় দুনিয়া শাসন করেছে? এরাই না একসময় গোটা বিশ্বকে নেতৃত্ব দিয়েছে?

নিরপেক্ষভাবে পর্যবেক্ষণ ও বিশ্লেষণ করলে দেখা যাবে, মুসলিমদের এই দুর্যোগ-দুর্দশা, অপমান ও অবমাননা, দুর্বলতা ও শক্তিহীনতা, নব্য ক্রুসেডারদের আগ্রাসনের শিকার হওয়া, এককথায় ইসলাম ও মুসলিমদের সামগ্রিক ভ্রান্তি, পথভ্রষ্টতা ও নাস্তিক্যবাদের গ্রাসে পরিণত হওয়া—এ সবই হয়েছে বাস্তব জীবন থেকে আল্লাহর মনোনীত ও শাশ্বত শরীয়তের অনুপস্থিতির কারণে। এবং মিথ্যা 'রব' দাবিদার মানুষরূপী শয়তানদের হাতে রচিত জাহিলি সংবিধান ও অপরাপর ভ্রান্ত জীবনব্যবস্থার দ্বারা শাশ্বত এই শরীয়ত পরিবর্তিত হবার অনিবার্য পরিণতি স্বরূপ। সংবিধান তথা জীবন বিধান রচনার একমাত্র অধিকার শুধুমাত্র আল্লাহ'র। অথচ মানুষরূপী এ সমস্ত শয়তানগুলো নিজেরা সংবিধান রচনার স্পর্ধা দেখিয়েছে।

মুসলিমদের ওপর চেপে বসা এ সমস্ত রাজা-বাদশাহ এবং শাসকবর্গ এই জাহেলি ব্যবস্থার অবিচ্ছেদ্য অংশ হয়ে গিয়েছে। যার দরুন তারা আল্লাহর একক অধিকারের প্রতি ভ্রুক্ষেপ করে না। তারা নিজেদেরকে মানুষের জন্য আইন প্রণয়নের অধিকারী মনে করছে। তাই আমাদের দায়িত্ব হলো, খোদা দাবিদার এ সমস্ত তাগুত গোষ্ঠীর ব্যাপারে আল্লাহ তা'আলার ফয়সালা এবং শরীয়তের

প্রমাণাদি তাওহীদবাদী ভাইদের জন্য তুলে ধরা। যেন এর মাধ্যমে মুক্তিকামী সত্যসন্ধানী মু'মিনরা শাসনের আসন দখল করে রাখা এ সমস্ত রক্তপিপাসুর দল এবং তাদের পদলেহনকারীদের চিনতে পারে। এই ভ্রান্ত, পরাজিত ও নিকৃষ্ট শাসন ব্যবস্থাকে বৈধতা দানকারী গোষ্ঠীর প্রকৃতি ও বাস্তবতা সম্পর্কে অবগত হতে পারে। মু'মিনদের কাছে যাতে সন্দেহাতীতভাবে প্রমাণিত হয়ে যায়, আল্লাহর দ্বীনের পক্ষে কাজ করা এবং ইসলামী সমাজ বিনির্মাণ এই সমস্ত তাগুতি ব্যবস্থার ছত্রছায়ায় কখনোই নিষ্কণ্টক হবে না। এ ব্যবস্থা কেবল সে সমস্ত প্রয়াসকেই স্বীকৃতি দেয়, যা তার ছত্রছায়ায় ও অধীনে হয়ে থাকে। এই স্বীকৃতি ও পৃষ্ঠপোষকতা সবক্ষেত্রে প্রত্যক্ষ নয়, বরং অনেক ক্ষেত্রে পরোক্ষভাবেও হয়ে থাকে।

হে আমার আকীদার ভাই! সত্য সন্ধানী হে প্রিয় মুসলিম ভাই! আমি আর কথা না বাড়িয়ে আপনাদের সামনে কিছু আয়াতে কারিমা ও সুস্পষ্ট প্রমাণাদি পেশ করছি। এতে আপনার নিকট নব্য ইয়াসিক পূজারী[৩] এ সমস্ত তাগুত গোষ্ঠীর কুফরের বিষয়টা প্রতিভাত হয়ে যাবে, যারা মুহাম্মাদ ﷺ-এর দুর্বল উম্মতের ঘাড়ে চেপে বসে আছে। এবং ইনশা আল্লাহ এ বিষয়গুলো জানার মাধ্যমে আমরা এ সমস্ত

---

[৩] ইয়াসিকের সংক্ষিপ্ত পরিচয় টীকা আকারে-

ইয়াসিক ছিল তাতারি সম্প্রদায়ের সংবিধান। এটি তাদের নেতা চেঙ্গিস খানের রচিত আইন যার নাম আল-ইয়াসা (الياسا) বা আল-ইয়াসিক ( الياسق)। তারা সামগ্রিকভাবে এই বিধান প্রয়োগ করত এবং এটি ছিল তাদের 'পবিত্র সংবিধান'। মুসলিম বিশ্বের বিভিন্ন স্থানে আক্রমণ কালে তারা এটি সাথে বহন করে নিয়ে যেত।

৬১৬ হিজরীর দিকে তারা মুসলিম বিশ্বে আক্রমণ চালায়। ৬৮০ হিজরিতে তাতারীরা মুসলিম হয়ে যায়। মুসলিম হওয়ার পরও তারা তাদের পূর্বের সংবিধান ইয়াসিক অনুযায়ীই চলতে থাকে। রাষ্ট্রীয় সংবিধান আগের মতো ইয়াসিকই রয়ে যায়। তাতাররা রাষ্ট্রীয় কাজকর্মে চেঙ্গিস খানের অনুসরণ করে। সে আল-ইয়াসিক আইন তৈরি করেছিল যা ছিল ইহুদি, খ্রিস্টান এবং ইসলামী বিধান হতে নির্বাচন করে তৈরি করা। আবার কিছু বিধান ছিল তার নিজস্ব মস্তিষ্কপ্রসূত। একে তারা ইসলামী বিধানের মোকাবেলায় প্রাধান্য দিত ও যথেষ্ট উন্নত এবং যুগোপযোগী বলে মনে করত।

আল্লাহ তা'আলার শরীয়ত বাদ দিয়ে কুফরী সংবিধান দিয়ে রাষ্ট্র পরিচালনা করার কারণে শাইখুল ইসলাম ইবনে তাইমিয়াহ তাদের কাফের ফতোয়া দেন। যারা ইসলামী আদালতে বিচারের জন্য না গিয়ে তাতারীদের আদালতে বিচারের জন্য যাবে এবং যারা তাতারীদের পক্ষ হয়ে যুদ্ধ করবে তারাও কাফের হয়ে যাবে বলে ফতোয়া দেন। ইমাম ইবনুল কাইয়্যিম এবং প্রখ্যাত মুফাসসির, তাফসীরে ইবনে কাসীরের প্রণেতা হাফেয ইবনে কাসীর রহিমাহুল্লাহ এ একই ধরনের রায় দেন। তাফসীরে ইবনে কাসীরে সূরা মায়েদার ৫০ নং আয়াতের ব্যাখ্যায় এবং বিখ্যাত ইতিহাস গ্রন্থ আল বিদায়া ওয়ান নিহায়াতে ৬২৪ হিজরীর ইতিহাসের আলোচনায় চেঙ্গিস খান ও ইয়াসিকের কথা এসেছে।

শয়তানের দোসর, তাদের পদলেহী উলামায়ে সূ' ও জ্ঞানপাপীদের প্রতারণা থেকে বেঁচে থাকতে পারব। আর আল্লাহ তা'আলাই সঠিক পথের দিশা দানকারী।

অতীত এবং বর্তমানের অসংখ্য তাকওয়াবান আলেম, দয়াময় আল্লাহর শরীয়ত পরিবর্তনকারী শাসকগোষ্ঠীর কুফরকে সুস্পষ্টভাবে বর্ণনা করে গেছেন। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ হওয়ায় আলেমরা এ ব্যাপারে বিস্তারিত আলোচনা করেছেন। তাগুতের প্রতি কুফরী তথা তাগুতকে প্রত্যাখ্যান করা এবং তার সাথে সম্পূর্ণভাবে সম্পর্কচ্ছেদ করা কালিমা লা ইলাহা ইল্লাল্লাহ-এর শর্তাবলীর একটি। লা ইলাহা ইল্লাল্লাহ্'র দ্বারা উদ্দেশ্য হল, আল্লাহ ভিন্ন যত কিছুর ইবাদাত, যত কিছুর পূজা-অর্চনা করা হয়, সম্পূর্ণভাবে সবকিছুকে প্রত্যাখ্যান করা। আল্লাহ তা'আলা ইরশাদ করেন—

فَمَن يَكْفُرْ بِالطَّاغُوتِ وَيُؤْمِن بِاللَّهِ فَقَدِ اسْتَمْسَكَ بِالْعُرْوَةِ الْوُثْقَىٰ ﴿البقرة: ٢٥٦﴾

'যে তাগুতকে সম্পূর্ণরূপে বর্জন করল এবং আল্লাহর প্রতি ঈমান আনয়ন করল, প্রকৃতপক্ষে সে মজবুত হাতল আঁকড়ে ধরল'।[৪]

সুতরাং আমরা দেখতে পেলাম, তাগুতের প্রতি কুফরী, আল্লাহর প্রতি ঈমানের চেয়ে অগ্রগণ্য। অর্থাৎ আল্লাহর প্রতি ঈমান আনার পূর্বে তাগুতের সাথে সম্পর্কচ্ছেদ করতে হবে। বান্দার ঈমান ততক্ষণ পর্যন্ত বিশুদ্ধ হবে না যতক্ষণ সে অন্যান্য উপাস্যদের সাথে এবং মানুষের বানানো আল্লাহর অন্যান্য শরিকদের সাথে সম্পূর্ণরূপে সম্পর্কচ্ছেদ করবে না। এবং তাদেরকে পুরোপুরিভাবে বর্জন করবে না।

### তাগুত এর আভিধানিক অর্থ:

ভাষাশাস্ত্রবিদ উলামায়ে কেরাম 'তাগুত' শব্দের সংজ্ঞা যেভাবে দিয়েছেন-

---

[৪] সূরা আল-বাকারাহ; ০২: ২৫৬

(ইমাম ওয়াহেদীর বর্ণনা মতে)— সকল ভাষাবিদ বলেছেন: الطَّاغُوتِ এমন প্রত্যেক জিনিস, আল্লাহ ব্যতীত যার ইবাদাত করা হয়। শব্দটি একবচন, বহুবচন, পুংলিঙ্গ, স্ত্রীলিঙ্গ...সবক্ষেত্রেই ব্যবহৃত হয়। আল্লাহ তা'আলা ইরশাদ করেন:

يُرِيدُونَ أَن يَتَحَاكَمُوا إِلَى الطَّاغُوتِ وَقَدْ أُمِرُوا أَن يَكْفُرُوا بِهِ ﴿النساء: ٦٠﴾

"তারা তাগুতের কাছে বিচার ফায়সালা কামনা করে, অথচ তাদের প্রতি নির্দেশ হয়েছে, যাতে তারা ওকে মান্য না করে"। [৫]

এখানে الطَّاغُوتِ শব্দটি একবচন হিসেবে ব্যবহৃত হয়েছে।

অন্যত্র ইরশাদ হয়েছে-

وَالَّذِينَ كَفَرُوا أَوْلِيَاؤُهُمُ الطَّاغُوتُ يُخْرِجُونَهُم مِّنَ النُّورِ إِلَى الظُّلُمَاتِ ﴿البقرة: ٢٥٧﴾

"আর যারা কুফরী করে তাদের অভিভাবক হচ্ছে তাগুত। তারা তাদেরকে আলো থেকে বের করে অন্ধকারের দিকে নিয়ে যায়"। [৬]

এ আয়াতে الطَّاغُوتِ শব্দটি বহুবচন হিসেবে ব্যবহৃত হয়েছে।

অন্যত্র ইরশাদ হয়েছে-

وَالَّذِينَ اجْتَنَبُوا الطَّاغُوتَ أَن يَعْبُدُوهَا ﴿الزمر: ١٧﴾

"যারা তাগুতের গোলামি করা থেকে বিরত থেকেছে ..."।[৭]

এই আয়াতে الطَّاغُوتِ শব্দটি স্ত্রীলিঙ্গ হিসেবে ব্যবহৃত হয়েছে।

---

[৫] সূরা আন- নিসা; ০৪: ৬০
[৬] সূরা আল-বাকারাহ;০২: ২৫৭
[৭] সূরা আয-যুমার ; ৩৯: ১৭

তাগুত-এর পারিভাষিক অর্থ:

আসুন! এবার আমরা দেখে নেই শরীয়তের পরিভাষায় তাগুত কাকে বলে?

তাগুতের সংজ্ঞার ব্যাপারে পূর্ববর্তী উলামায়ে কেরামের মতভেদ তুলে ধরার পর ইমাম ইবনে জারীর রাহিমাহুল্লাহ তাগুত শব্দের সংজ্ঞা এভাবে দিয়েছেন-

والصواب من القول عندي في"الطاغوت". أنه كل ذي طغيان على الله، فعبد من دونه، إما بقهر منه لمن عبده، وإما بطاعة ممن عبده له، وإنسانا كان ذلك المعبود، أو شيطانا، أو وثنا، أو صنما، أو كائنا ما كان من شيء.

'আমার মতে তাগুতে সঠিক সংজ্ঞা হলো- সেই হলো তাগুত, যে আল্লাহ তা'আলার অবাধ্য হয়। ফলে আল্লাহ তা'আলাকে ব্যতিরেকে তারই উপাসনা করা হয়—হয়ত তার পক্ষ থেকে উপাসনাকারীকে বাধ্য করার কারণে অথবা উপাসনাকারীর তার প্রতি আনুগত্য থাকার কারণে। এই উপাস্য হতে পারে মানুষ অথবা শয়তান, মূর্তি অথবা ভিন্ন কোনো পূজনীয় বস্তু বা অন্য যে কোনো বস্তু'।[৮]

ইবনুল কাইয়্যিম রাহিমাহুল্লাহ তাগুতের ব্যাখ্যায় বলেন-

الطاغوت كل ما تجاوز به العبد حده من معبود أو متبوع أو مطاع فطاغوت كل قوم من يتحاكمون إليه غير الله ورسوله ، أو يعبدونه من دون الله ، أو يتبعونه على غير بصيرة من الله ، أو يطيعونه فيما لا يعلمون أنه طاعة لله [إعلام الموقعين 50/1].

'তাগুত হলো—যার ব্যাপারে বান্দারা আল্লাহর নির্ধারিত সীমা লঙ্ঘন করে। হতে পারে তার উপাসনা করা হয়, অনুসরণ করা হয় অথবা আনুগত্য করা হয়। সুতরাং, প্রত্যেক সম্প্রদায়ের মধ্যে তাগুত হলো সেই ব্যক্তি, আল্লাহ তা'আলা ও তাঁর রাসূলের বিপরীতে লোকেরা যার কাছে বিচার প্রার্থনা করে। আল্লাহ তা'আলা ব্যতিরেকে যার উপাসনা করে। আল্লাহ রাব্বুল আলামীনের বিধানের প্রতি ভ্রূক্ষেপ

[৮] তাফসীরে তবারী, খণ্ড: ৩, পৃষ্ঠা: ২১

না করে যার অনুসরণ করে। বা যে বিষয়ে আনুগত্য কেবল আল্লাহর জন্য সেখানে আল্লাহর পরিবর্তে যার আনুগত্য করা হয়।

বর্তমান তাগুতদের অবস্থা এবং তাদের ব্যাপারে মানুষের দৃষ্টিভঙ্গি, ধ্যান-ধারণা নিয়ে যদি চিন্তা করা হয়, তাহলে দেখা যাবে যে অধিকাংশ মানুষই আল্লাহর ইবাদাত থেকে বিমুখ হয়ে তাগুতের ইবাদতে নিজেদেরকে সঁপে দিয়েছে। কুরআনের আইন অনুসারে বিচার চাইবার বদলে তারা তাগুতের কাছে তাগুতের বানানো বিধান অনুযায়ী বিচার চাইছে। তারা আল্লাহ এবং তাঁর রাসূলের ﷺ অনুসরণ ও অনুকরণ থেকে বিমুখ হয়ে তাগুতের অনুসরণ-অনুকরণ করছে।

এবারে আসুন, মুসলিম দেশসমূহের রাষ্ট্রপ্রধানদের রিদ্দাহ্ ও কুফরের কারণ নিয়ে আলোচনা করা যাক। তাদের কুফরের বহুবিধ কারণের মধ্যে আমরা কেবল সর্বাধিক সুস্পষ্ট কারণগুলোকে এখানে উল্লেখ করব। যাতে পাঠক খুব সহজেই শক্ত দলীল প্রমাণাদির মাধ্যমে এ সমস্ত বিশ্বাসঘাতক মুরতাদ গোষ্ঠীর ব্যাপারে স্পষ্ট ধারণা লাভ করতে পারেন।

প্রথম কারণ: তারা নিজেদের জন্য আইন প্রণয়ন, আল্লাহর আইনের বিপরীতে অন্য আইন দ্বারা বিচারকার্য পরিচালনা এবং দয়াময় আল্লাহর শরীয়তকে শয়তানের শরীয়ত দ্বারা পরিবর্তন করার অধিকার ও বৈধতা সাব্যস্ত করেছে।

উলামায়ে কেরাম এ বিষয়ে একমত, যে ব্যক্তি সর্বসম্মত কোনো হারামকে হালাল করবে অথবা সর্বসম্মত কোনো হালালকে হারাম বানাবে, সে কাফের, মুরতাদ। যে ব্যক্তি দ্বীনের কোনো একটি বিধানকে অস্বীকার করবে, ব্যঙ্গ-বিদ্রুপ করবে , তা থেকে মুখ ফিরিয়ে নিবে অথবা আল্লাহর পাশাপাশি নিজের জন্য আইন প্রণয়নের বৈধতা সাব্যস্ত করবে, সে মিল্লাতে ইসলাম থেকে বহিস্কৃত কাফের ও মুরতাদ।

মহান আল্লাহ তা'আলা ইরশাদ করেন-

إتخَذُوا أَحْبَارَهُمْ وَرُهْبَانَهُمْ أَرْبَابًا مِنْ دُونِ اللَّه ﴿التوبة: ٣١﴾

‘তারা আল্লাহকে বাদ দিয়ে নিজেদের পাদ্রী ও ধর্ম-যাজকদেরকে প্রভু বানিয়ে নিয়েছে’।[৯]

তিনি আরো ইরশাদ করেন-

وَلَا تَأْكُلُوا مِمَّا لَمْ يُذْكَرِ اسْمُ اللَّهِ عَلَيْهِ وَإِنَّهُ لَفِسْقٌ وَإِنَّ الشَّيَاطِينَ لَيُوحُونَ إِلَىٰ أَوْلِيَائِهِمْ لِيُجَادِلُوكُمْ وَإِنْ أَطَعْتُمُوهُمْ إِنَّكُمْ لَمُشْرِكُونَ ﴿الأنعام: ١٢١﴾

‘যেসব জন্তুর ওপর আল্লাহর নাম উচ্চারিত হয় না, সেগুলো থেকে ভক্ষণ করো না। এ ভক্ষণ করা গোনাহ। নিশ্চয় শয়তানরা তাদের বন্ধুদেরকে আদেশ দেয় যেন তারা তোমাদের সাথে তর্ক করে। যদি তোমরা তাদের আনুগত্য কর, তোমরাও মুশরিক হয়ে যাবে’। [১০]

অন্যত্র তিনি ইরশাদ করেন-

وَمَا اخْتَلَفْتُمْ فِيهِ مِن شَيْءٍ فَحُكْمُهُ إِلَى اللَّهِ ذَٰلِكُمُ اللَّهُ رَبِّي عَلَيْهِ تَوَكَّلْتُ وَإِلَيْهِ أُنِيبُ ﴿الشورى: ١٠﴾

“আর তোমরা যে কোনো বিষয়েই মতভেদ কর না কেন তার ফয়সালা তো আল্লাহ্‌রই নিকট। 'ইনিই আল্লাহ্, আমার প্রভু, তাঁরই উপরে আমি নির্ভর করি, আর তাঁরই দিকে আমি প্রত্যাবর্তন করি”। [১১]

তিনি আরও ইরশাদ করেন-

وَمَن لَّمْ يَحْكُم بِمَا أَنزَلَ اللَّهُ فَأُولَٰئِكَ هُمُ الْكَافِرُونَ ﴿المائدة: ٤٤﴾

‘আর যারা আল্লাহ যা অবতীর্ণ করেছেন, তা দ্বারা বিচার ফয়সালা করে না, তারাই কাফের। [১২]

---

[৯] সূরা তাওবা;০৯ : ৩১
[১০] সূরা আন‘আম;০৬ : ১২১
[১১] সূরা আশ শূরা; ৪২: ১০
[১২] সূরা আল মায়েদাহ ;০৫: ৪৪

একই সূরায় অন্যত্র আল্লাহ তা'আলা ইরশাদ করেন-

أَفَحُكْمَ الْجَاهِلِيَّةِ يَبْغُونَ وَمَنْ أَحْسَنُ مِنَ اللَّهِ حُكْمًا لِّقَوْمٍ يُوقِنُونَ ﴿المائدة: ٥٠﴾

'তবে কি তারা পুনরায় জাহেলিয়াতের বিচার ব্যবস্থা তালাশ করছে? অথচ যারা (আল্লাহতে) একনিষ্ঠভাবে বিশ্বাস করে, তাদের কাছে আল্লাহ তা'আলার চাইতে উত্তম বিচারক আর কে হতে পারে? [১৩]

অন্যত্র ইরশাদ করেন-

أَمْ لَهُمْ شُرَكَاءُ شَرَعُوا لَهُمْ مِنَ الدِّينِ مَا لَمْ يَأْذَنْ بِهِ اللَّهُ ﴿الشورى: ٢١﴾

'তাদের জন্য এমন কিছু শরীক আছে কি, যারা তাদের জন্য দ্বীনের এমন বিধান দিয়েছে, যার অনুমতি আল্লাহ দেননি?[১৪]

আরও ইরশাদ করেন-

إِنِ الْحُكْمُ إِلَّا لِلَّهِ أَمَرَ أَلَّا تَعْبُدُوا إِلَّا إِيَّاهُ ذَٰلِكَ الدِّينُ الْقَيِّمُ وَلَٰكِنَّ أَكْثَرَ النَّاسِ لَا يَعْلَمُونَ ﴿يوسف: ٤٠﴾

'শাসন চলবে একমাত্র আল্লাহর। তিনি আদেশ করেছেন যে, তোমরা তাঁকে ছাড়া অন্য কারও গোলামী করবে না। এটাই সুসংহত দ্বীন কিন্তু অধিকাংশ মানুষ জানে না'। [১৫]

ইমাম আবু ইয়া'লা বলেন,"যে ব্যক্তি (কুরআনের) দ্ব্যর্থহীন বক্তব্য দ্বারা প্রমাণিত আল্লাহর কোনো হারামকে অথবা রাসূলুল্লাহ ﷺ-এর হাদীস দ্বারা প্রমাণিত কিংবা উম্মতের সর্বসম্মতিক্রমে হারাম বলে প্রমাণিত কোনো বিষয়কে হালাল সাব্যস্ত করবে, সে কাফের। যেমন- কেউ মদ্য পানকে মুবাহ (জায়েজ) মনে করল। নামায, রোযা অথবা যাকাত আদায় না করাকে জায়েজ মনে করল। এমনিভাবে যে

[১৩] সূরা আল মায়েদাহ ; ০৫: ৫০
[১৪] সূরা আশ শুরা, ৪২: ২১
[১৫] সূরা ইউসুফ, ১২: ৪০

ব্যক্তি আল্লাহ কর্তৃক (কুরআনের) সুস্পষ্ট দ্ব্যর্থহীন বক্তব্য দ্বারা হালাল বলে প্রমাণিত অথবা রাসূলুল্লাহ ﷺ কর্তৃক অথবা মুসলিম উম্মাহ কর্তৃক হালাল বলে প্রমাণিত কোনো বিষয়কে জেনে-শুনে হারাম সাব্যস্ত করবে, মুসলিমদের সর্বসম্মতিক্রমে সে কাফের। যেমন, কেউ বিবাহকে হারাম সাব্যস্ত করল। আল্লাহ তা'আলা যে পন্থায় ক্রয়-বিক্রয়কে হালাল করেছেন, কেউ সে পন্থায় ক্রয়-বিক্রয়কে হারাম সাব্যস্ত করল।"

ইমাম ইবনে যায়েদ রাহিমাহুল্লাহ وَمَن لَّمْ يَحْكُم بِمَا أَنزَلَ اللَّهُ —এই আয়াতের [১৬] তাফসীরে লিখেন- "যে ব্যক্তি স্বরচিত কোনো গ্রন্থ দ্বারা বিচার ফায়সালা করল, আর আল্লাহর কিতাবকে ছেড়ে দিল এবং দাবি করল, তার গ্রন্থটি আল্লাহর পক্ষ থেকে, তবে সে কুফরি করল।"

ইমাম ইবনে জারীর তাবারী রাহিমাহুল্লাহ وَمَن لَّمْ يَحْكُم بِمَا أَنزَلَ اللَّهُ فَأُولَٰئِكَ هُمُ الْكَافِرُونَ -এই আয়াতের তাফসীরে[১৭] বলেন,"যে ব্যক্তি আল্লাহ তা'আলার ফয়সালা যা তিনি নিজ কিতাবে অবতীর্ণ করেছেন এবং বান্দাদের মাঝে ফয়সালাকারী হিসেবে নির্ধারণ করেছেন— তা গোপন করবে এবং তা ভিন্ন অন্য কিছু দ্বারা বিচার করবে, -فَأُولَٰئِكَ – তারাই ঐ সমস্ত লোক, যারা আল্লাহর অবতীর্ণ ব্যবস্থা অনুযায়ী বিচার করেনি। বরং তারা আল্লাহর ফয়সালাকে পরিবর্তন করেছে এবং নিজ কিতাবে অবতীর্ণ আল্লাহর হক রায় তথা সুষ্ঠু বিচার নীতিকে গোপন করেছে। هُمُ الْكَافِرُون -তারাই কাফের অর্থাৎ তারাই সে সমস্ত লোক, যারা সত্যকে গোপন করেছে; যা প্রকাশ করা ও উন্মোচন করা তাদের দায়িত্ব ছিল। তারা সত্যকে ভিন্ন কিছু দ্বারা পরিবর্তন করে মানুষের সামনে তুলে ধরেছে। সেই পরিবর্তিত পন্থা দ্বারা বিচার করেছে। বিনিময়ে তারা মানুষের কাছ থেকে উৎকোচ গ্রহণ করেছ"।

---

[১৬] আর যারা আল্লাহ যা অবতীর্ণ করেছেন, তা দ্বারা বিচার ফয়সালা করে না।
[১৭] আর যারা আল্লাহ যা অবতীর্ণ করেছেন, তা দ্বারা বিচার ফয়সালা করে না, তারাই কাফের।

ইমাম আবু বকর জাসসাস রাহিমাহুল্লাহ – فَلَا وَرَبِّكَ لَا يُؤْمِنُونَ إلخ - এই আয়াতের[১৮] তাফসীরে লিখেন-

وفي هذه الآية دلالة على أن من رد شيئاً من أوامر الله - تعالى - أو أوامر الرسول- صلى الله عليه وسلم- فهو خارج من الإسلام سواءً رده من جهة الشك فيه ، أو من جهة ترك القبول ، والامتناع عن التسليم وذلك يوجب صحة ما ذهب إليه الصحابة في حكمهم بارتداد من امتنع من أداء الزكاة. " أحكام القرآن للجصاص"

‘এই আয়াতই প্রমাণ করে, যে ব্যক্তি আল্লাহ তা’আলার অথবা তাঁর রাসূল ﷺ-এর আদেশ-নিষেধসমূহ থেকে কোনো একটি বিষয়কে প্রত্যাখ্যান করবে, সে ইসলাম থেকে বের হয়ে যাবে। চাই সে সন্দেহবশত প্রত্যাখ্যান করুক অথবা গ্রহণ করতে অস্বীকৃতি জানাক ও মেনে নেয়া থেকে বিরত থাকুক। আয়াতটি সাহাবায়ে কেরামগণের মতামতকে সঠিক বলে সাব্যস্ত করে। তাঁরা ঐ ব্যক্তিদেরকে মুরতাদ আখ্যায়িত করেছেন, যারা যাকাত প্রদানে অস্বীকৃতি জানিয়েছে”। [১৯]

শাইখুল ইসলাম ইবনে তাইমিয়া রাহিমাহুল্লাহ বলেন,“নিশ্চয়ই মুসলিমদের সর্বসম্মত বিষয় এই যে, যে ব্যক্তি দ্বীনে ইসলাম এবং রাসূলুল্লাহ ﷺ-এর শরীয়ত ব্যতিরেকে অন্য কোনো ব্যবস্থা গ্রহণকে বৈধতা দান করবে, সে কাফের।”

ইমাম ইবনে রাহওয়াই রাহিমাহুল্লাহ বলেন,“মুসলিমরা একমত, যে ব্যক্তি আল্লাহ তা’আলাকে অথবা রাসূলুল্লাহ ﷺ-কে গালিগালাজ করবে, আল্লাহর অবতীর্ণ কোনো বিষয়কে প্রত্যাখ্যান করবে অথবা কোনো নবীকে হত্যা করবে, তাহলে সে কাফের হয়ে যাবে। যদিও সে আল্লাহর অবতীর্ণ বিষয়ে স্বীকারোক্তি দান করে।”

---

[১৮] না, তোমার মালিকের শপথ, এরা কিছুতেই ইমানদার হতে পারবে না, যতক্ষণ না তারা তাদের যাবতীয় মতবিরোধের ফয়সালায় তোমাকে (শর্তহীনভাবে) বিচারক মেনে নেবে, অতঃপর তুমি যা ফয়সালা করবে সে ব্যাপারে তাদের মনে আর কোনো দ্বিধাদ্বন্দ থাকবে না, বরং তোমার সিদ্ধান্ত তারা সর্বান্তকরণে মেনে নেবে। [সূরা আন-নিসা;০৪:৬৫]। এটি হচ্ছে পুরো আয়াতের অনুবাদ।-সম্পাদক

[১৯] আহ্কামুল কুরআন লিল জাস্সাস: ৩/১৮১

শাইখ মুহাম্মাদ ইবনে ইবরাহীম আলে শাইখ বলেন,“নিঃসন্দেহে আল্লাহর অবতীর্ণ ব্যবস্থা ভিন্ন অন্য ব্যবস্থা দ্বারা বিচার ফয়সালাকারী কাফের। তার এই কুফরি হয়ত আকীদাগত হবে, যা তাকে মিল্লাতে ইসলাম থেকে বহিস্কৃত করে দেবে অথবা আমল সংশ্লিষ্ট হবে, যা মিল্লাতে ইসলাম থেকে বহিষ্কার করবে না।

আকীদাগত কুফরী কয়েক প্রকারের।

তার মাঝে পঞ্চম প্রকারটি হলো সবচেয়ে বড়, সবচেয়ে জঘন্য এবং সবচেয়ে স্পষ্ট। আর তা হলো: শরীয়তের বিরোধিতা এবং শরীয়তের আহকামের সাথে হঠকারিতা। আল্লাহ এবং তাঁর রাসূলের বিরুদ্ধাচরণ করা এবং আইনের ধারা প্রণয়ন, আইনের সাহায্য দান, রায় প্রস্তুতকরণ, মূল ও শাখা বিশ্লেষণ, বিচার প্রক্রিয়া গঠন, ধারা ও প্রকার বিভাজন, রায় প্রদান ও বিচারিক ক্ষমতা প্রয়োগ—এককথায় সর্বদিক থেকে শরীয়াহ আদালতের সাদৃশ্য ও সামঞ্জস্য গ্রহণ।

শরীয়াহ আদালতের মৌলিক নীতিমালা ও স্বতন্ত্র তথ্যসূত্র রয়েছে। যার উৎস হলো কুরআন এবং হাদীস। একইভাবে এই সমস্ত আদালতেরও বিভিন্ন তথ্যসূত্র রয়েছে, যা মূলত বিভিন্ন শরীয়ত, বিভিন্ন দেশের আইন ও বিধিমালা থেকে নেওয়া হয়। যেমন-ফ্রান্সের আইন, মার্কিন আইন, ব্রিটিশ আইন, অনেক ক্ষেত্রে শরীয়তের অনুসারী দাবিদার বিদা‘আতপন্থী বিভিন্ন গোষ্ঠির আইন ইত্যাদি। এ জাতীয় আদালত বর্তমানে অধিকাংশ মুসলিম দেশে প্রস্তুত রয়েছে। সেগুলোর দ্বার উন্মুক্ত। মানুষ প্রয়োজনে অপ্রয়োজনে সেসব আদালতে উপস্থিত হয়ে কিতাব সুন্নাহ বিরোধী আইনের আশ্রয় নিয়ে নিজেদের মাঝে সংঘটিত বিবাদের মীমাংসা করছে। আর সে সমস্ত আইন এবং আদালত মানুষের ওপর ক্ষমতা খাটাচ্ছে। তাদের ওপর আইনি চাপ প্রয়োগ করছে। মানুষকে এই ব্যবস্থার ওপর টিকিয়ে রাখছে এবং টিকে থাকতে বাধ্য করছে। এই কুফরের চেয়ে বড় কুফর আর কি হতে পারে! 'মুহাম্মাদ ﷺ আল্লাহর রাসূল-এই মর্মে প্রদত্ত সাক্ষ্যের সঙ্গে এর চাইতে বড় সাংঘর্ষিক বিষয় আর কি হতে পারে!

দ্বিতীয় কারণ:

ইহুদি-খ্রিস্টানদের সাথে বন্ধুত্ব, মাত্রাতিরিক্ত পন্থায় তাদেরকে বন্ধুরূপে গ্রহণ, মুসলিমদের বিরুদ্ধে যুদ্ধে তাদেরকে সাহায্য দান এবং তাদের সাহায্য নিয়ে মুজাহিদদের ক্ষতিসাধন।

আল্লাহ তা'আলা তাঁর কিতাবে বিভিন্ন জায়গায় আমাদেরকে জানিয়ে দিয়েছেন যে, কাফেরদেরকে বন্ধুরূপে গ্রহণ করা লা ইলাহা ইল্লাল্লাহ-এই কালিমা তথা ঈমান ভঙ্গের একটি অন্যতম কারণ, যা স্পষ্ট কুফরী। এর দ্বারা একজন ব্যক্তি  ইসলাম থেকে খারিজ হয়ে যায়। এ প্রসঙ্গে আল্লাহ তা'আলা ইরশাদ করেন-

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَتَّخِذُوا عَدُوِّي وَعَدُوَّكُمْ أَوْلِيَاءَ تُلْقُونَ إِلَيْهِم بِالْمَوَدَّةِ وَقَدْ كَفَرُوا بِمَا جَاءَكُم مِّنَ الْحَقِّ يُخْرِجُونَ الرَّسُولَ وَإِيَّاكُمْ أَن تُؤْمِنُوا بِاللَّهِ رَبِّكُمْ إِن كُنتُمْ خَرَجْتُمْ جِهَادًا فِي سَبِيلِي وَابْتِغَاءَ مَرْضَاتِي تُسِرُّونَ إِلَيْهِم بِالْمَوَدَّةِ وَأَنَا أَعْلَمُ بِمَا أَخْفَيْتُمْ وَمَا أَعْلَنتُمْ وَمَن يَفْعَلْهُ مِنكُمْ فَقَدْ ضَلَّ سَوَاءَ السَّبِيلِ ﴿الممتحنة: ١﴾

'মু'মিনগণ, তোমরা আমার ও তোমাদের  শত্রুদেরকে বন্ধুরূপে গ্রহণ করো না। তোমরা তো তাদের প্রতি বন্ধুত্বের বার্তা পাঠাও, অথচ তারা যে সত্য তোমাদের কাছে আগমন করেছে, তা অস্বীকার করছে। তারা, রাসূলকে ও তোমাদেরকে বহিষ্কার করে এই অপরাধে যে, তোমরা তোমাদের পালনকর্তার প্রতি বিশ্বাস রাখো। যদি তোমরা আমার সন্তুষ্টি লাভের জন্যে এবং আমার পথে জিহাদ করার জন্যে বের হয়ে থাকো, তবে কেনো তাদের প্রতি গোপনে বন্ধুত্বের পয়গাম প্রেরণ করছ? তোমরা যা গোপন করো এবং যা প্রকাশ করো, তা আমি ভালোভাবেই জানি। তোমাদের মধ্যে যে এটা করবে, সে সরলপথ থেকে বিচ্যুত হয়ে যাবে'।[২০]

শাইখ আস-সাদী রাহিমাহুল্লাহ উক্ত আয়াতে কারীমার তাফসীরে লিখেন- "এ জাতীয় আয়াতে কাফের, মুশরিক ও বিজাতীয়দের সাথে বন্ধুত্ব স্থাপনের ব্যাপারে কঠোর নিষেধাজ্ঞার কথা বলা হয়েছে"।

ঘোষণা করা হয়েছে যে, এ জাতীয় কার্যকলাপ ঈমান বিধ্বংসী, মিল্লাতে ইবরাহীমের সঙ্গে সাংঘর্ষিক এবং সুস্থ জ্ঞানেরও বিরোধী। সুস্থ জ্ঞানের বিচার হলো,

[২০] সূরা মুমতাহিনা; ৬০: ১

শত্রুকে পরিপূর্ণরূপে বর্জন করা। কারণ যে শত্রু, শত্রুতার ক্ষেত্রে কোনো ত্রুটি করে না, প্রতিমুহূর্তে সুযোগের সদ্ব্যবহার করে ক্ষতিসাধনের ফিকিরে থাকে। কেমন করে এবং কোন যুক্তিতে তাকে বর্জন না করা যেতে পারে? তাই, আল্লাহ তা'আলা বলেছেন : آمَنُوا- অর্থাৎ তোমরা তোমাদের ঈমানের দাবী অনুযায়ী কাজ করো। সে লক্ষ্যে যারা ঈমান এনেছে, তাদের সঙ্গে বন্ধুত্ব স্থাপন করো এবং যারা ঈমানের সঙ্গে শত্রুতা করেছে তোমরাও তাদের প্রতি শত্রুতা পোষণ করো। কারণ, তারা আল্লাহর শত্রু এবং মু'মিনদের শত্রু। وَعَدُوَّكُمْ أَوْلِيَاءَ تُلْقُونَ إِلَيْهِم بِالْمَوَدَّةِ - অর্থাৎ তাদের বন্ধুত্বের পথে অগ্রসর হয়ো না এবং বন্ধুত্বের কারণগুলো সংঘটিত করো না। কারণ, বন্ধুত্ব স্থাপন হয়ে গেলে তোমাদের দিক থেকে তাদেরকে সাহায্য সহযোগিতাও শুরু হয়ে যাবে। যার ফলে তোমরা ঈমানের গণ্ডি থেকে বের হয়ে কাফেরদের দলভুক্ত হয়ে যাবে।

কাফেরকে বন্ধু বানানো সাধারণ ভদ্রতারও খেলাপ। একজন মু'মিন কীভাবে তাঁর চিরশত্রুকে বন্ধু বানাতে পারেন, যে কিনা প্রতি মুহূর্তে তাঁর অনিষ্ট কামনা করে? তাঁর রব এবং তাঁর অভিভাবকের বিরোধিতা করে? যে রব তাঁকে কল্যাণ দান করতে চান? যে রঁব তাকে কল্যাণের পথে চলতে আদেশ দান করেন এবং উৎসাহ প্রদান করেন?

কাফেরদের প্রতি শত্রুতা পোষণে মু'মিনদেরকে অনুপ্রাণিত করার মত আরও একটি বিষয় হলো এ কথা চিন্তা করা যে, কাফেররা মু'মিনদের নিকট যে সত্য এসেছে তা অস্বীকার করে। এর চেয়ে বড় বিরোধিতা কী হতে পারে যে, তারা আমাদের  ধর্মকে অস্বীকার করে এবং দাবি করে যে, তোমরা পথভ্রষ্ট এবং বিপথগামী?"

আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা আরও ইরশাদ করেন-

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَتَوَلَّوْا قَوْمًا غَضِبَ اللَّهُ عَلَيْهِمْ قَدْ يَئِسُوا مِنَ الْآخِرَةِ كَمَا يَئِسَ الْكُفَّارُ مِنْ أَصْحَابِ الْقُبُورِ ﴿الممتحنة: ١٣﴾

‘মু’মিনগণ, আল্লাহ যে জাতির প্রতি রুষ্ট, তোমরা তাদের সাথে বন্ধুত্ব করো না। তারা পরকাল সম্পর্কে নিরাশ হয়ে গেছে যেমন কবরস্থ কাফেররা নিরাশ হয়ে গেছে’। [২১]

ইমাম ইবনে কাসীর রাহিমাহুল্লাহ উক্ত আয়াতের তাফসীরে লিখেন-

“আল্লাহ সুবহানাহু ওয়া তা’আলা সূরার শেষাংশে কাফেরদেরকে বন্ধুরূপে গ্রহণ করতে নিষেধ করছেন, যেমনিভাবে সূরার প্রথমাংশে নিষেধ করেছেন। অতএব, তিনি বলেন - يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَتَوَلَّوْا قَوْمًا غَضِبَ اللَّهُ عَلَيْهِمْ - অর্থাৎ ইহুদি খ্রিস্টানসহ আরো যত কাফের গোষ্ঠী রয়েছে; যাদের ওপর আল্লাহ তা’আলা ক্রোধান্বিত, যাদেরকে তিনি লা'নত দিয়েছেন, আল্লাহর সঙ্গে যাদের রয়েছে দূরত্ব— তাদের তোমরা বন্ধুরূপে গ্রহণ করো না। কীভাবে তোমরা তাদের সঙ্গে বন্ধুত্ব স্থাপন করতে পারো? তাদেরকে অন্তরঙ্গ বন্ধুরূপে গ্রহণ করতে পারো? তারা তো আখিরাতের ব্যাপারে নিরাশ হয়ে গিয়েছে। আখিরাতের জন্য যে সমস্ত নেয়ামত এবং প্রতিদানের ফয়সালা আল্লাহ তা’আলা করে রেখেছেন, তারা তা থেকে নিরাশ হয়ে গিয়েছে!”

আল্লাহ তা’আলা আরও ইরশাদ করেন-

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَتَّخِذُوا الْيَهُودَ وَالنَّصَارَىٰ أَوْلِيَاءَ بَعْضُهُمْ أَوْلِيَاءُ بَعْضٍ وَمَن يَتَوَلَّهُم مِّنكُمْ فَإِنَّهُ مِنْهُمْ إِنَّ اللَّهَ لَا يَهْدِي الْقَوْمَ الظَّالِمِينَ ﴿المائدة: ٥١﴾

‘হে মুমিনগণ! তোমরা ইহুদি ও খৃস্টানদেরকে বন্ধু হিসাবে গ্রহণ করবে না। তারা একে অপরের বন্ধু। তোমাদের মধ্যে যে তাদের সাথে বন্ধুত্ব করবে, সে তাদেরই অন্তর্ভুক্ত। আল্লাহ জালেমদেরকে পথ প্রদর্শন করেন না’।[২২]

ইমাম তাবারী রাহিমাহুল্লাহ নিজ তাফসীর গ্রন্থে মুফাসসিরদের একাধিক উক্তি উদ্ধৃত করার পর লিখেছেন-

---

[২১] সূরা মুমতাহিনা; ৬০ : ১৩
[২২] সূরা আল মায়েদা; ৫: ৫১

"সর্বাধিক বিশুদ্ধ বক্তব্য হলো, আল্লাহ তা'আলা সর্বশ্রেণীর মু'মিনদেরকে, আল্লাহ ও তাঁর রাসূলের ﷺ প্রতি ঈমান আনয়নকারীদের পরিবর্তে ইহুদি-খ্রিস্টানদেরকে বন্ধু বানানো ও অন্তরঙ্গ হিসেবে গ্রহণ করতে নিষেধ করেছেন। তিনি জানিয়ে দিয়েছেন, আল্লাহ্, তাঁর রাসূল ﷺ এবং মু'মিনদের বিপরীতে যে ব্যক্তি তাদেরকে বন্ধু, অভিভাবক ও সাহায্যকারীরূপে গ্রহণ করবে, আল্লাহ্, তাঁর রাসূল ﷺ ও মু'মিনদের বিরুদ্ধে দলবদ্ধতায় সে তাদেরই অন্তর্ভুক্ত হবে। আল্লাহ এবং তাঁর রাসূল ﷺ এমন ব্যক্তির ব্যাপারে সম্পূর্ণরূপে দায়মুক্ত'।

আল্লাহ তা'আলা নিজ কিতাবের অন্যত্র ইরশাদ করেন-

لَّا يَتَّخِذِ ٱلْمُؤْمِنُونَ ٱلْكَٰفِرِينَ أَوْلِيَآءَ مِن دُونِ ٱلْمُؤْمِنِينَ وَمَن يَفْعَلْ ذَٰلِكَ فَلَيْسَ مِنَ ٱللَّهِ فِى شَىْءٍ إِلَّآ أَن تَتَّقُوا۟ مِنْهُمْ تُقَىٰةً وَيُحَذِّرُكُمُ ٱللَّهُ نَفْسَهُۥ وَإِلَى ٱللَّهِ ٱلْمَصِيرُ

﴿آل عمران: ٢٨﴾

'মু'মিনগন যেন অন্য মু'মিনকে ছেড়ে কাফেরকে বন্ধুরূপে গ্রহণ না করে। যারা এরূপ করবে আল্লাহর সাথে তাদের কোনো সম্পর্ক থাকবে না। তবে যদি তোমরা তাদের পক্ষ থেকে কোনো অনিষ্টের আশঙ্কা করো, তবে তাদের সাথে সাবধানতার সাথে থাকবে। আল্লাহ তা'আলা তো বরং তাঁর নিজের ব্যাপারেই তোমাদের ভয় দেখাচ্ছেন এবং সবাইকে তাঁর কাছে ফিরে যেতে হবে'।[২৩]

ইমাম তাবারী রাহিমাহুল্লাহ এই আয়াতে কারীমার তাফসীরে লিখেন-

"আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা কাফেরদেরকে সাহায্যকারী, সহযোগিতাকারী ও বন্ধুরূপে গ্রহণ করতে সকল মু'মিনকে নিষেধ করেছেন। এ কারণেই ইয়াত্তাখিজি (يَتَّخِذِ) শব্দটি মাকসুর (مكسور) হয়েছে। কারণ নাহি (نهي) হওয়ার কারণে উক্ত শব্দটি জযম (جزم) এর স্থানে রয়েছে।[২৪] নিষেধাজ্ঞা সূচক ক্রিয়াপদের শেষ অক্ষরে জযম (ْ) দেয়া হয়ে থাকে।) তবে ইয়াত্তাখিজি (يَتَّخِذِ) শব্দটির শেষ অক্ষর জাল (ذ) এর পরবর্তী অক্ষরেও সুকুন (سكون) তথা ইয়াত্তাখিজি (يَتَّخِذِ)

---

[২৩] সূরা আলে ইমরান, ৩: ২৮
[২৪] আরবি ব্যাকরণের বিশেষ একটি নিয়মের কথা উল্লেখ করা হয়েছে।

জযম হওয়ার কারণে ইজতিমায়ে সাকিনাইন (اجتماع ساكنين) এর ফলে জাল (ذ) এ জের দেওয়া হয়েছে। আয়াতের অর্থ হলো: হে মু'মিনগণ! তোমরা কাফেরদেরকে এমন সাহায্যকারী ও সহযোগী বানিও না যে, তাদেরকে তাদের ধর্মীয় বিষয়ে সাহায্য করবে। মুসলিমদের বিরুদ্ধে তাদেরকে সহযোগিতা করবে এবং তাদেরকে মুসলিমদের গোপন তথ্য সরবরাহ করবে। যে ব্যক্তি এমনটা করবে, فَلَيْسَ مِنَ ٱللَّهِ فِى شَىْءٍ-এ অংশের দ্বারা উদ্দেশ্য হল, আল্লাহর সঙ্গে তার সম্পর্ক ছিন্ন হয়ে গেল এবং নিজ ধর্ম ত্যাগের কারণে ও কুফরের সীমায় পা রাখার কারণে তার সঙ্গেও আল্লাহর সম্পর্ক ছিন্ন হয়ে গেল। إِلَّآ أَن تَتَّقُواْ مِنْهُمْ تُقَىٰةً - তবে সেই অবস্থা ব্যতিক্রম, যখন তোমরা তাদের অধীনে থাকো। আর এ কারণে তোমরা নিজেদের প্রাণের ভয় করো। তাই, তোমরা মুখে তাদের প্রতি বন্ধুত্ব প্রকাশ করো এবং মনে মনে শত্রুতা পোষণ করো। এমন অবস্থাতেও তোমরা, তারা যে কুফরের ওপর প্রতিষ্ঠিত, তা সমর্থন করো না এবং কোনো কাজ দ্বারা তাদেরকে কোনো মুসলিমের বিরুদ্ধে সাহায্য করো না।”

বর্তমান মুসলিম শাসকদের অবস্থা চিন্তা করলে হতবাক হয়ে যেতে হয়। তারা ইহুদি খ্রিস্টানসহ অন্যান্য কাফের গোষ্ঠীর সাথে সম্ভাব্য সকল পন্থায় বন্ধুত্ব করছে। তাদের বিমান ঘাঁটিগুলো ক্রুসেডারদের অবাধ বিচরণক্ষেত্রে পরিণত হয়ে আছে। যা ব্যবহার করে তারা মুসলিমদেরকে হত্যা করছে। এসব বিমান ঘাঁটি ব্যবহার করে ক্রুসেডাররা নিরীহ মুসলিমদের ওপর বোমা ফেলছে। নামধারী মুসলিম শাসকদের মালিকানাধীন ভূমিগুলো কাফের সেনাবাহিনীর অভয়ারণ্যে পরিণত হয়ে আছে। এগুলোকে নিরাপদ ঘাঁটি হিসাবে ব্যবহার করে তারা মুসলিম দেশগুলোর বিরুদ্ধে যুদ্ধ চালিয়ে যাচ্ছে। শুধু তাই নয়, ইসলাম, মুসলিম, জিহাদ এবং মুজাহিদদের বিরুদ্ধে কাফেরদের ঘৃণ্য ষড়যন্ত্রে এই মুরতাদ গোষ্ঠী সরাসরি আগ্রহের সাথে অংশগ্রহণ করেছে। দুর্ভোগ তাদের জন্য! শত দুর্ভোগ তাদের জন্য!!

এই মুরতাদ গোষ্ঠী পবিত্র ভূমি ফিলিস্তিনের ওপর আগ্রাসী ইহুদি তৎপরতাকে সমর্থন করছে। তারা ইহুদিদের রক্ষার জন্য দুর্ভেদ্য প্রাচীর হয়ে, নিষ্ঠাবান পুলিশ হয়ে এবং বিশ্বস্ত প্রহরী হয়ে দাঁড়িয়ে গিয়েছে। ধ্বংস তাদের জন্য!!

এ সমস্ত শাসকবৃন্দ আল্লাহর শত্রুদের সাথে বন্ধুত্ব স্থাপনের যে সমস্ত পন্থা অবলম্বন করেছে, রিদ্দা'র যে সমস্ত কারণ তাদের মাঝে সংঘটিত হয়েছে, সেগুলো গণনা করতে গেলে রাত পার হয়ে যাবে। হতবাক হয়ে আমরা আবিষ্কার করব, ঈমান-ভঙ্গের এমন কোনো কারণ অবশিষ্ট নেই, যা তাদের মাঝে পাওয়া যায় না। তারা কুফরে এমনভাবে জড়িয়ে পড়েছে যে, প্রত্যাবর্তনের আশা আদতে দুরাশার শামিল।

এই আলোচনা আমরা এখানেই শেষ করতে চাই। ইনশা আল্লাহ্ হেদায়েত প্রত্যাশী ব্যক্তির সঠিক পথের দিশা খুঁজে পাবার জন্য এতোটুকু আলোচনায় যথেষ্ট । আর আল্লাহ্ তা’আলাই সঠিক পথের দিশা দানকারী।

# ইসলামী আন্দোলনসমূহ: ইসলামী সমাজ নির্মাণে তাদের কর্মপদ্ধতি

বর্তমানে অধিকাংশ ইসলামী আন্দোলন এলোমেলো পদক্ষেপ গ্রহণের ফলে এক সঙ্কটকাল অতিক্রম করছে। এই অবস্থায় তাদের চিন্তাধারা, মানহাজ এবং মত অনুসারে ইসলামী সমাজ নির্মাণের অনেকগুলো পথ ও পন্থা রয়েছে।

আল্লাহ সুবহানাহু ওয়া তা’আলা অন্তর্দৃষ্টি খুলে দিয়ে যাদেরকে সঠিক পথের দিশা দান করেছেন, তাঁদের কাছে এই সমস্ত জামাতের দুর্বলতা, ভঙ্গুর কর্মপন্থা ও কার্যক্রমের অসারতা একদম স্পষ্ট। এ বিষয়গুলো এক পাশে রাখলেও একথা নির্দ্বিধায় বলা যেতে পারে যে, তারা এলোমেলো পদক্ষেপের এমন এক প্যাঁচ ও গোলক ধাঁধায় পড়ে গিয়েছে, যা কখনোই কোনো উপকার বয়ে আনবে না। আর এর ফলে মুখলিস যুবকদের শ্রম ও শক্তি বৃথা হয়ে যাচ্ছে, যারা ইসলামী সমাজ বিনির্মাণের লক্ষ্যে এবং খিলাফতে রাশেদা প্রতিষ্ঠার আকাঙ্ক্ষায় অক্লান্ত পরিশ্রম করে চলেছে।

আল্লাহর দ্বীনের খাদেম হে প্রিয় ভাই! আমরা কথা বাড়াব না। ভূপৃষ্ঠে আল্লাহর দ্বীন প্রতিষ্ঠার সরল ও সঠিক পথের বর্ণনা দেবার পূর্বে আমরা সংক্ষেপে কতিপয় ইসলামী দলের মানহাজ ও পদ্ধতি নিয়ে আলোচনা করতে চাই। এ দলগুলো কয়েক যুগ ধরে এবং কয়েক দশক যাবৎ ইসলামী সমাজ নির্মাণের জন্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। তবুও উল্লেখযোগ্য কোনো অর্জন বা প্রাপ্তি তারা লাভ করতে পারেনি। তাদের মানহাজ নিয়ে আমার এই সংক্ষিপ্ত আলোচনার উদ্দেশ্য হলো: এমন মানহাজের অসারতা স্পষ্টরূপে তুলে ধরা, যা মুহাম্মাদ ﷺ-এর আনীত আদর্শ ও পদ্ধতির পরিপন্থী।

## ভূমিকা:

নিষ্ঠাবান তাওহীদবাদীদের নিকট স্বতঃসিদ্ধ বিষয় হলো, কোনো একটি বিষয় গ্রহণ করার পূর্বে বা কোনো বিষয়ে অগ্রসর হবার পূর্বে সে বিষয়ে আল্লাহ ও তাঁর রাসূলের ﷺ হুকুম ও ফয়সালা জেনে নেওয়া।

কারণ, আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা পবিত্র কুরআনে ইরশাদ করেছেন-

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تُقَدِّمُواْ بَيْنَ يَدَىِ ٱللَّهِ وَرَسُولِهِۦ وَٱتَّقُواْ ٱللَّهَ إِنَّ ٱللَّهَ سَمِيعٌ عَلِيمٌ

'মু'মিনগণ! তোমরা আল্লাহ ও রাসূলের সামনে অগ্রণী হয়ো না এবং আল্লাহকে ভয় কর। নিশ্চয় আল্লাহ সবকিছু শুনেন ও জানেন'।[২৫]

মুমিনের দায়িত্ব হলো, তাঁদের মাঝে মতবিরোধপূর্ণ প্রতিটি বিষয়কে শরীয়ত দিয়ে বিচার করা। এবিষয়ে আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা ইরশাদ করেন-

فَإِن تَنَازَعْتُمْ فِي شَيْءٍ فَرُدُّوهُ إِلَى اللَّهِ وَالرَّسُولِ إِن كُنتُمْ تُؤْمِنُونَ بِاللَّهِ وَالْيَوْمِ الْآخِرِ ذَٰلِكَ خَيْرٌ وَأَحْسَنُ تَأْوِيلًا ﴿النساء: ٥٩﴾

'অতপর কোনো ব্যাপারে তোমরা যদি একে অপরের সাথে মতবিরোধ করো, তাহলে সে বিষয়টি (ফয়সালার জন্যে) আল্লাহ ও তাঁর রাসূলের প্রতি প্রত্যাবর্তন করো, যদি তোমরা (সত্যিকার অর্থে) আল্লাহর ওপর এবং শেষ বিচারের দিনের ওপর ঈমান এনে থাকো! আর এটাই কল্যাণকর এবং পরিণতির দিক দিয়ে উত্তম'।[২৬]

একজন মুসলিম যখন এই বিষয়টি জানবেন, তখন তাঁর জন্য আবশ্যক হল নির্দ্বিধায় ও নিঃসংকোচে আল্লাহ ও তাঁর রাসূলের সামনে আত্মসমর্পণ করা যদি

[২৫] সূরা আল হুজুরাত; ৪৯ : ১
[২৬] সূরা আন নিসা; ৪: ৫৯

সত্যিই তিনি আল্লাহ ও তাঁর রাসূলকে ভালোবেসে থাকেন। মুমিনের দায়িত্ব হলো নিজ প্রবৃত্তির ওপর আল্লাহ-রাসূলের নির্দেশকে প্রাধান্য দেয়া। আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা ইরশাদ করেন-

وَمَا كَانَ لِمُؤْمِنٍ وَلَا مُؤْمِنَةٍ إِذَا قَضَى ٱللَّهُ وَرَسُولُهُۥٓ أَمْرًا أَن يَكُونَ لَهُمُ ٱلْخِيَرَةُ مِنْ أَمْرِهِمْ وَمَن يَعْصِ ٱللَّهَ وَرَسُولَهُۥ فَقَدْ ضَلَّ ضَلَٰلًا مُّبِينًا ﴿الأحزاب: ٣٦﴾

'আল্লাহ ও তাঁর রাসূল কোনো কাজের আদেশ করলে কোনো ঈমানদার পুরুষ ও ঈমানদার নারীর সে বিষয়ে ভিন্ন ক্ষমতা নেই যে, আল্লাহ ও তাঁর রাসূলের আদেশ অমান্য করে সে প্রকাশ্য পথভ্রষ্টতায় পতিত হয়'। [২৭]

আল্লাহর শপথ করে বলছি হে ভাই! আল্লাহ ও তাঁর রাসূলের ফয়সালা বিরোধী যেকোনো সিদ্ধান্ত প্রত্যাখ্যাত। এমন সিদ্ধান্ত গ্রহণকারীর অনুসরণ এবং সে সিদ্ধান্ত অনুযায়ী কাজ করা হারাম ও নিষিদ্ধ। আল্লাহ ও তাঁর রাসূলের সিদ্ধান্ত অনুসরণ আমাদের জন্য যতই কষ্টদায়ক হোক না কেন! আমাদের যা শেখানো হয়েছে এবং আমাদের শাসকেরা আমাদের যা আদেশ করেছে তার বিপরীত হোক না কেন! কারণ, রাসূলুল্লাহ ﷺ ইরশাদ করেছেন,

مَنْ عَمِلَ عَمَلًا لَيْسَ عَلَيْهِ أَمْرُنَا فَهُوَ رَدٌّ

"যে ব্যক্তি এমন কাজ করবে আমাদের এই দ্বীন যার ওপর নেই, তার সে কাজ প্রত্যাখ্যাত বলে বিবেচিত হবে।" [২৮]

ইমাম নববী উক্ত হাদীসের ব্যাখ্যায় বলেন,"আরবদের নিকট 'الردّ' মূলত: 'المردود'-এর অর্থে ব্যবহৃত হয়ে থাকে। অর্থাৎ বাতিল এবং অগ্রহণযোগ্য। এই হাদীসটি ইসলামের একটি মৌলিক নীতি। এটি নবীজি ﷺ- এর জাওয়ামি'উল কালিম তথা সমন্বিত অর্থবোধক বাণীসমূহের একটি। উক্ত বাণীতে সব রকম

[২৭] সূরা আল আহযাব; ৩৩ : ৩৬
[২৮] সহীহ বুখারী, হাদীস নং- ২৫৫০, সহীহ মুসলিম, হাদীস নং-৪৫৯০

বিদ'আত, কুসংস্কার ও নব উদ্ভাবন প্রত্যাখ্যাত হওয়ার ব্যাপারে স্পষ্ট ঘোষণা এসেছে”।

হাফেজ ইবনে রজব হাম্বলী রাহিমাহুল্লাহ "জামে' আল'উলুম ওয়াল হিকাম" গ্রন্থে লিখেছেন-

“এই হাদীসের শাব্দিক পাঠ হলো, যে বিষয় আমাদের দ্বীনে ইসলামের অন্তর্ভুক্ত নয়, তা প্রত্যাখ্যাত। হাদীসটির অন্তর্নিহিত মর্ম হলো, যে বিষয় আমাদের দ্বীন ইসলামের অন্তর্ভুক্ত, তা প্রত্যাখ্যাত নয়। উক্ত হাদীসে "أمر" তথা "বিষয়" বলে বোঝানো হয়েছে 'দ্বীন ও শরীয়ত'। যেমন অন্য এক হাদীসে এসেছে — مَنْ أَحْدَثَ فِي أَمْرِنَا هَذَا مَا لَيْسَ فِيهِ فَهُوَ رَدٌّ অর্থাৎ-আমাদের এই দ্বীনে যে ব্যক্তি নতুন কিছু আনবে, তা প্রত্যাখ্যাত বলে বিবেচিত হবে।[২৯]

অতএব, সামগ্রিক অর্থ দাঁড়ালো, যে ব্যক্তির কাজ শরীয়ত বহির্ভূত হবে, যে কাজ শরীয়তের সাথে সম্পৃক্ত না হবে, তা প্রত্যাখ্যাত বলে বিবেচিত হবে। আর নবীজি ﷺ এর এই উক্তি لَيْسَ عَلَيْهِ أَمْرُنَا এদিকে ইঙ্গিত করছে যে, সকল কর্ম সম্পাদনকারীর কার্যাবলী শরীয়তের আলোকে বিধিবদ্ধ হওয়া অপরিহার্য। আদেশ-নিষেধ প্রতিটি ক্ষেত্রে শরীয়তের ফয়সালার অনুরূপ হওয়া অনিবার্য। অতএব, যে ব্যক্তির কাজ শরীয়ত সমর্থিত হবে, তা গ্রহণযোগ্য হবে। আর যার কাজ শরীয়ত বহির্ভূত হবে, তা প্রত্যাখ্যাত হবে।

মুসলিমের কর্তব্য হলো: সত্যকে গ্রহণ করা, যদিও তা নিজ প্রবৃত্তির বিরুদ্ধে যায়। আল্লাহর নির্দেশ সুস্পষ্টভাবে জেনে যাওয়ার সঙ্গে সঙ্গে তাঁর সামনে আত্মসমর্পণ করা; কিছুতেই মুখ ফিরিয়ে না নেওয়া। কারণ, সত্য প্রত্যাশী ব্যক্তিকে সত্যের অনুকূল বাণীই সন্তুষ্ট করতে পারে। অপরদিকে বাতিলের পক্ষে অবস্থানকারীকে সে কথাই সন্তুষ্ট করতে পারে, যাতে তার নিজের বড়ত্বের আলোচনা রয়েছে। আর এর বাইরে যা কিছু হবে, বাতিলের পক্ষে অবস্থানকারী কখনোই তা গ্রহণ করতে পারে না।

---

[২৯] সহীহ মুসলিম, হাদীস নং- ৪৫৮৯

শাইখুল ইসলাম রাহিমাহুল্লাহ বলেন,

“নেতৃত্বের অভিলাষী ব্যক্তি —যদিও তা অন্যায় অভিলাষ হয়—এমন কথাই পছন্দ করে, যাতে তার বড়ত্বের আলোচনা রয়েছে, যদিও তা ভুল হোক না কেন। একইভাবে, এমন কথায় সে রেগে যায়; যে কথায় তাকে তিরস্কার করা হয়েছে, যদিও তা সত্য হোক না কেন। অপরদিকে মু’মিন ব্যক্তি সত্য কথা শুনে খুশি হন, চাই সে কথা তাঁর পক্ষে হোক কিংবা বিপক্ষে। একইভাবে তিনি ভুল কথা অপছন্দ করেন, চাই তা তাঁর পক্ষে হোক কিংবা বিপক্ষে। কারণ, আল্লাহ সুবহানাহু ওয়া তা’আলা সত্য-সঠিক ও ন্যায়কে পছন্দ করেন এবং অন্যায় অসত্যকে অপছন্দ করেন”।

# ইখওয়ানুল মুসলিমিন: বিপ্লবের মূলনীতি

এ দলটি বর্তমানে এক বিরাট চিন্তার কারণ। অধিকাংশ পশ্চিমা গবেষক ও তাত্ত্বিকদের ধারণা অনুযায়ী এটি স্বতন্ত্র শাসনব্যবস্থার প্রতিনিধিত্বকারী সবচেয়ে জুতসই উদাহরণ। ভারসাম্যপূর্ণ পূর্ণাঙ্গ ইসলামী ব্যবস্থার সবচেয়ে উত্তম বিকল্প, যার সাথে নির্বিঘ্ন নির্ঝঞ্ঝাট সহাবস্থান সম্ভব। বিশেষ করে ৯/১১-এর বরকতময় ঘটনার পর। এ হামলা তাদের দৃষ্টিতে উগ্রতা। কোনো অবস্থাতেই যার সাথে সহাবস্থান সম্ভব নয়।

আমরা ইখওয়ানুল মুসলিমিনের সবদিক নিয়ে আলোচনা করতে যাচ্ছি না। আমরা কেবল এ দলটির পরিবর্তন আনার যে পন্থা, তা নিয়েই আলোচনা করতে চাই। এই অধ্যায়ে আমাদের আলোচনার মূল বিষয়বস্তু এটিই। আমাদের আলোচনার উদ্দেশ্য হলো, দ্বীনের পথে প্রচেষ্টাকারী ভাইয়েরা যেন নববী আদর্শ বিরোধী ও আল্লাহ কর্তৃক প্রতিশ্রুত চিরাচরিত প্রাকৃতিক নিয়ম বহির্ভূত এই মানহাজের ব্যাপারে সুস্পষ্ট ধারণা লাভ করতে সক্ষম হন। কারণ, ইখওয়ানুল মুসলিমিন দলটি শাসন ক্ষমতা লাভের জন্য এমন এক পন্থা অনুসরণ করেছে, যা রাসূলুল্লাহ ﷺ-এর ওপর অবতীর্ণ সত্যপন্থার সম্পূর্ণ বিপরীত। তাদের শুরু হয়েছে "আল জিহাদু সাবিলুনা" স্লোগান দিয়ে আর তাদের শেষ শিরকী গণতন্ত্র দিয়ে।

গণতন্ত্রের মূল কথা হলো, জনগণ জনগণকে শাসন করবে। জনগণই শরীয়ত রচনা করবে। জনগণই নীতি নির্ধারণ করে শাসন করবে। জনগণই কোনো কিছুকে হালাল (আইনানুগ) সাব্যস্ত করবে। কোনো কিছুকে হারাম (বেআইনি) সাব্যস্ত করতে হলে তাও জনগণই করবে। জনগণের ক্ষমতার ঊর্ধ্বে কোনো ক্ষমতাই নেই এই মতবাদে, যদিও তা আল্লাহর ক্ষমতা হোক না কেনো। জনগণের শাসনের উপরে অন্য কারো শাসন হতে পারে না, যদিও তা আল্লাহর শাসন হোক না কেনো। জনগণের ইচ্ছার বাইরে অন্য কারো ইচ্ছা গ্রহণযোগ্য নয় এই গণতন্ত্রে, যদিও তা আল্লাহর ইচ্ছা হোক না কেনো। প্রকাশ্য ও সুস্পষ্ট কুফরী হওয়ার জন্য এতটুকুই যথেষ্ট।

অভিশপ্ত এই গণতন্ত্রের ব্যাপারে আল্লাহর ফয়সালা কী, তা জ্ঞানী চক্ষুষ্মান সত্যান্বেষীদেরর কাছে সুস্পষ্ট। আহলে সুন্নাহ ওয়াল জামাতের উলামায়ে কেরাম এ বিষয়ে বেখবর ও অসচেতন নন। তারা অব্যাহত ও অবিশ্রান্তভাবে এ বিষয়ে আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলার ফয়সালা বর্ণনা করে যাচ্ছেন। এতে প্রবেশের ভয়াবহতা সম্পর্কে মানুষকে সতর্ক করে চলেছেন। এসব কিছু তাঁরা করছেন কেবলই এর ভয়াবহতা এবং বিরাট অনিষ্টের কথা বিবেচনা করে। আল্লাহ তা'আলা আমাদেরকে এবং সকল মুসলিমকে এ থেকে হেফাজত করুন! (আমীন)

নিম্নে গণতন্ত্রের ব্যাপারে আল্লাহর ফায়সালা এবং দ্বীন ইসলাম ও মিল্লাতে ইবরাহীমের সঙ্গে এর সাংঘর্ষিকতা প্রসঙ্গে কিছু আলোকপাত করা হলো:-

## প্রথম বিষয়:

গণতন্ত্র এমন একটি মতবাদ, যার মূল ভিত্তি হলো, জনগণ অথবা সংখ্যাগরিষ্ঠ জনগণ আইনের উৎস। আল্লাহ নয় বরং তাদেরই রয়েছে আইন প্রণয়নের অধিকার। আর এটাই সর্বাধিক সুস্পষ্ট জঘন্য এক শিরক। লা ইলাহা ইল্লাল্লাহ-এর সাথে সাংঘর্ষিক সর্বাধিক জঘন্য বিষয় এটাই। কারণ, কালিমার দাবি হলো, শাসন এবং আইন প্রণয়নের একক অধিকার আল্লাহর, এই অধিকারে আল্লাহর সঙ্গে অন্য কারো কোনো অংশীদার নেই। আল্লাহ তা'আলা ইরশাদ করেন,

وَأَنِ ٱحْكُم بَيْنَهُم بِمَآ أَنزَلَ ٱللَّهُ وَلَا تَتَّبِعْ أَهْوَآءَهُمْ وَٱحْذَرْهُمْ أَن يَفْتِنُوكَ عَنۢ بَعْضِ مَآ أَنزَلَ ٱللَّهُ إِلَيْكَ فَإِن تَوَلَّوْا۟ فَٱعْلَمْ أَنَّمَا يُرِيدُ ٱللَّهُ أَن يُصِيبَهُم بِبَعْضِ ذُنُوبِهِمْ وَإِنَّ كَثِيرًا مِّنَ ٱلنَّاسِ لَفَٰسِقُونَ ﴿المائدة: ٤٩﴾

'আর আমি আদেশ করছি যে, আপনি তাদের পারস্পরিক ব্যাপারাদিতে আল্লাহ যা নাযিল করেছেন সে অনুসারে ফয়সালা করুন; তাদের প্রবৃত্তির অনুসরণ করবেন না এবং তাদের থেকে সতর্ক থাকুন-যেন তারা আপনাকে এমন কোনো নির্দেশ থেকে বিচ্যুত না করে, যা আল্লাহ আপনার প্রতি নাযিল করেছেন। অনন্তর যদি তারা মুখ ফিরিয়ে নেয়, তবে জেনে নিন, আল্লাহ তাদের নিজেদেরই কোনো

গুনাহের জন্য তাদের কোনোরকম মসিবতে ফেলতে চান। মানুষের মাঝে (আসলে) অধিকাংশই হচ্ছে অবাধ্য'।[৩০]

অন্যত্র তিনি আরও ইরশাদ করেন-

أَمْ لَهُمْ شُرَكَاءُ شَرَعُوا لَهُمْ مِنَ الدِّينِ مَا لَمْ يَأْذَنْ بِهِ اللَّهُ ﴿الشورى: ٢١﴾

'এদের কি এমন কোনো শরীক আছে, যারা এদের জন্য কোনো জীবন বিধান প্রণয়ন করে নিয়েছে, যার অনুমতি আল্লাহ তা'আলা দান করেননি'? [৩১]

দ্বিতীয় বিষয়:

গণতন্ত্র একটা নতুন ধর্মের মতো। এটা একেবারেই স্পষ্ট। এতে কোনই সন্দেহ নেই যে, গণতন্ত্র নামক এই মতবাদে, বিরোধ নিষ্পত্তি ও বিচার মীমাংসার ক্ষেত্রে বিচারক হচ্ছে জনগণ এবং তা এককভাবেই। এ কারণে কোনো অবস্থাতেই জনগণের ইচ্ছার বিরুদ্ধে যাওয়া বৈধ নয়। জনগণই বিচারকারী, জনগণই আইন নির্ধারণকারী। সন্দেহ নেই উপরে যা বলা হলো তা লা-ইলাহা-ইল্লাল্লাহ তথা ঈমান ভঙ্গের অন্যতম একটি কারণ। কারণ, এই কালিমার প্রতি ঈমান আনার অন্যতম একটি দাবি হলো, সব রকম বিরোধ নিষ্পত্তির ক্ষেত্রে আল্লাহ ও তাঁর রাসূলকে ফয়সালাকারী হিসেবে মেনে নিতে হবে। এ প্রসঙ্গে আল্লাহ তা'আলা ইরশাদ করেন-

يَٰٓأَيُّهَا ٱلَّذِينَ ءَامَنُوٓاْ أَطِيعُواْ ٱللَّهَ وَأَطِيعُواْ ٱلرَّسُولَ وَأُوْلِي ٱلۡأَمۡرِ مِنكُمۡۖ فَإِن تَنَٰزَعۡتُمۡ فِي شَيۡءٖ فَرُدُّوهُ إِلَى ٱللَّهِ وَٱلرَّسُولِ إِن كُنتُمۡ تُؤۡمِنُونَ بِٱللَّهِ وَٱلۡيَوۡمِ ٱلۡأٓخِرِۚ ذَٰلِكَ خَيۡرٞ وَأَحۡسَنُ تَأۡوِيلًا ﴿النساء: ٥٩﴾

'হে ঈমানদারগণ! আল্লাহর নির্দেশ মান্য করো, নির্দেশ মান্য করো রাসূলের এবং তোমাদের মধ্যে যারা বিচারক তাদের। অতপর কোনো ব্যাপারে তোমরা যদি একে অপরের সাথে মতবিরোধ করো, তাহলে সে বিষয়টি (ফয়সালার জন্যে) আল্লাহ

---

[৩০] সূরা আল মায়েদা; ৫: ৪৯
[৩১] সূরা আশ শুরা, ৪২: ২১

তা'আলা ও তাঁর রাসূলের দিকে ফিরিয়ে নিয়ে যাও, যদি তোমরা (সত্যিকার অর্থে) আল্লাহর ওপর এবং শেষ বিচার দিনের ওপর ঈমান এনে থাকো! (তাহলে) এই পদ্ধতিই হবে (তোমাদের বিরোধ মীমাংসার) সর্বোৎকৃষ্ট উপায় এবং বিরোধপূর্ণ বিষয়সমূহের ব্যাখার দিক থেকেও (এটি) হচ্ছে উত্তম পন্থা'।[৩২]

তিনি আরো ইরশাদ করেন-

وَمَا اخْتَلَفْتُمْ فِيهِ مِن شَيْءٍ فَحُكْمُهُ إِلَى اللَّهِ ذَٰلِكُمُ اللَّهُ رَبِّي عَلَيْهِ تَوَكَّلْتُ وَإِلَيْهِ أُنِيبُ ﴿الشورى: ١٠﴾

'আর তোমরা যে কোনো বিষয়েই মতভেদ করো না কেনো তার রায় তো আল্লাহ্‌রই নিকট। ''তিনিই আল্লাহ্, আমার প্রভু, তাঁরই উপরে আমি নির্ভর করি, আর তাঁরই দিকে আমি প্রত্যাবর্তন করি'।[৩৩]

তৃতীয় বিষয়:

গণতন্ত্র একটি সমসাময়িক আধুনিক ধর্ম। এতে ধর্ম, রাষ্ট্র এবং সামগ্রিক জীবন থেকে পৃথক। ধর্ম কেবল মসজিদ ও উপাসনালয়ে ইবাদাতের মাঝেই সীমাবদ্ধ। অর্থাৎ, রাজার শাসন জমিনে, আল্লাহর শাসন আসমানে। এর স্লোগান হলো, ধর্ম যার যার রাষ্ট্র সবার। জীবনের সর্বক্ষেত্রে ধর্মের ব্যবহার? তা তো হতেই পারে না(!) আর এটাই অভিশপ্ত ধর্মনিরপেক্ষতাবাদের মূলকথা। এ প্রসঙ্গে আল্লাহ তা'আলা ইরশাদ করেন-

فَقَالُواْ هَٰذَا لِلَّهِ بِزَعْمِهِمْ وَهَٰذَا لِشُرَكَآئِنَا فَمَا كَانَ لِشُرَكَآئِهِمْ فَلَا يَصِلُ إِلَى ٱللَّهِ وَمَا كَانَ لِلَّهِ فَهُوَ يَصِلُ إِلَىٰ شُرَكَآئِهِمْ سَآءَ مَا يَحْكُمُونَ

'অতপর নিজ ধারণা অনুসারে বলে এ অংশ হচ্ছে আল্লাহর জন্য, আর এ অংশ হচ্ছে আমাদের অংশীদারদের। অতঃপর যে অংশ তাদের অংশীদারদের, তা তো

---

[৩২] সূরা আন নিসা ,০৪: ৫৯
[৩৩] সূরা আশ শূরা; ৪২: ১০

আল্লাহর দিকে পৌঁছে না এবং যা আল্লাহর তা তাদের উপাস্যদের দিকে পৌছে যায়। তাদের বিচার কতই না মন্দ'। [৩৪]

তিনি আরও ইরশাদ করেন-

إِنَّ الَّذِينَ يَكْفُرُونَ بِاللَّهِ وَرُسُلِهِ وَيُرِيدُونَ أَن يُفَرِّقُوا بَيْنَ اللَّهِ وَرُسُلِهِ وَيَقُولُونَ نُؤْمِنُ بِبَعْضٍ وَنَكْفُرُ بِبَعْضٍ وَيُرِيدُونَ أَن يَتَّخِذُوا بَيْنَ ذَٰلِكَ سَبِيلًا ﴿النساء: ١٥٠﴾

أُولَٰئِكَ هُمُ الْكَافِرُونَ حَقًّا وَأَعْتَدْنَا لِلْكَافِرِينَ عَذَابًا مُّهِينًا ﴿النساء: ١٥١﴾

'যারা আল্লাহ তা'আলা ও তাঁর রাসূলদের অবিশ্বাস করে এবং আল্লাহ তা'আলা ও রাসূলদের মাঝে (এই বলে) একটা পার্থক্য করতে চায় যে, আমরা (রাসূলদের) কয়েকজনকে স্বীকার করি আবার কয়েকজনকে অস্বীকার করি, এর দ্বারা (আসলে) এরা (নিজেদের জন্যে) একটা মাঝামাঝি রাস্তা বের করে নিতে চায়।এরাই হচ্ছে সত্যিকারের কাফের, আর আমি এ কাফেরদের জন্যেই নির্দিষ্ট করে রেখেছি এক চরম লাঞ্ছনাদায়ক শাস্তি'। [৩৫]

## চতুর্থ বিষয়:

গণতন্ত্র একটা সামগ্রিক জীবন ব্যবস্থার মতো, যা স্বাধীন চিন্তা, স্বাধীন ইচ্ছা ও স্বাধীন কর্মের কথা বলে। গণতন্ত্রের ছায়ায় যে কারো যা ইচ্ছা করার অধিকার রয়েছে। ব্যক্তির অধিকার রয়েছে ধর্মত্যাগী মুরতাদ হয়ে যাবার। অধিকার রয়েছে অশ্লীলতা ও পাপাচারে লিপ্ত হবার। যতক্ষণ সে গণতন্ত্রের অধীনে থাকবে, তার এ জাতীয় যেকোনো কিছু করার অধিকার রয়েছে। নিঃসন্দেহে এসব আল্লাহর সে সমস্ত বিধিমালার সুস্পষ্ট লঙ্ঘন, তিনি পছন্দ করে যেগুলো আমাদের জন্য প্রণয়ন করেছেন এবং সাত আসমানের ওপর থেকে সেগুলো পালনের নির্দেশ পাঠিয়েছেন। আল্লাহ তা'আলা ইরশাদ করেন-

---

[৩৪] সূরা আনআম; ৬: ১৩৬

[৩৫] সূরা আন নিসা; ৪: ১৫০-১৫১

وَالسَّارِقُ وَالسَّارِقَةُ فَاقْطَعُوا أَيْدِيَهُمَا جَزَاءً بِمَا كَسَبَا نَكَالًا مِّنَ اللَّهِ وَاللَّهُ عَزِيزٌ حَكِيمٌ ﴿المائدة: ٣٨﴾

'যে পুরুষ চুরি করে এবং যে নারী চুরি করে তাদের হাত কেটে দাও তাদের কৃতকর্মের সাজা হিসেবে। আল্লাহর পক্ষ থেকে হুশিয়ারী। আল্লাহ পরাক্রান্ত, মহাজ্ঞানী'।[৩৬]

অন্যত্র তিনি ইরশাদ করেন-

الزَّانِيَةُ وَالزَّانِي فَاجْلِدُوا كُلَّ وَاحِدٍ مِّنْهُمَا مِائَةَ جَلْدَةٍ وَلَا تَأْخُذْكُم بِهِمَا رَأْفَةٌ فِي دِينِ اللَّهِ إِن كُنتُمْ تُؤْمِنُونَ بِاللَّهِ وَالْيَوْمِ الْآخِرِ وَلْيَشْهَدْ عَذَابَهُمَا طَائِفَةٌ مِّنَ الْمُؤْمِنِينَ ﴿النور: ٢﴾

'ব্যভিচারিণী নারী ব্যভিচারী পুরুষ; তাদের প্রত্যেককে একশ' করে বেত্রাঘাত করো। আল্লাহর বিধান কার্যকর করতে গিয়ে তাদের প্রতি যেন তোমাদের মনে দয়ার উদ্রেক না হয়, যদি তোমরা আল্লাহর প্রতি ও পরকালের প্রতি বিশ্বাসী হয়ে থাকো। মুসলিমদের একটি দল যেন তাদের শাস্তি প্রত্যক্ষ করার জন্য সেখানে মজুদ থাকে'। [৩৭]

এমনিভাবে রাসূলুল্লাহ ﷺ ইরশাদ করেছেন-

مَنْ بَدَّلَ دِينَهُ فَاقْتُلُوهُ

"যে নিজ ধর্ম ত্যাগ করবে তাকে হত্যা করো।"[৩৮]

## পঞ্চম বিষয়:

গণতন্ত্রের কথা হলো, শাসক নির্বাচনের সম্পূর্ণ অধিকার জনগণের। জনগণ যদি কোনো খ্রিস্টানকে, ইহুদিকে অথবা নাস্তিককে নির্বাচিত করে, তাহলে সে-ই

---

[৩৬] সূরা আল মায়েদা; ৫: ৩৮
[৩৭] সূরা আন-নূর; ২৪: ২
[৩৮] সহীহ বুখারী, হাদীস নং- ৬৫২৪

শাসক বলে বিবেচিত হবে। আর সন্দেহ নেই যে, এই নীতি আল্লাহ্ সুবহানাহু ওয়া তা'আলার নিম্নোক্ত বাণীর সুস্পষ্ট বিরোধিতা-

وَلَن يَجْعَلَ اللَّهُ لِلْكَافِرِينَ عَلَى الْمُؤْمِنِينَ سَبِيلًا ﴿النساء: ١٤١﴾

'আর কিছুতেই আল্লাহ্ কাফেরদেরকে মুসলিমদের ওপর বিজয় দান করবেন না'।[৩৯]

কাজী ইয়ায রাহিমাহুল্লাহ বলেন,"উলামায়ে কেরাম একমত, কোনো কাফেরের জন্য শাসনভার ও নেতৃত্ব সাব্যস্ত হয় না। যদি (মুসলিম) শাসকের ওপর কুফর আপতিত হয়, তবে সে (স্বয়ংক্রিয়ভাবে) বরখাস্ত হয়ে যায়।"

আমাদের পূর্বোক্ত আলোচনা দ্বারা প্রতীয়মান হয় যে, গণতন্ত্র এমন একটি ধর্ম, যা কোনো অবস্থাতেই ইসলামের সাথে যায় না। নবউদ্ভাবিত এই ধর্ম সুস্পষ্ট শিরক ও কুফরি। যে ব্যক্তি এই ধর্মের প্রতি ঈমান আনবে, আমরা এইমাত্র এর যে রূপরেখা তুলে ধরেছি; তার প্রতি বিশ্বাস স্থাপন করবে, সে ব্যক্তি এক মুহূর্ত আল্লাহর দ্বীনের গণ্ডির ভেতর থাকতে পারে না। আমরা আল্লাহর কাছেই সাহায্য চাই এবং তাঁর কাছেই আশ্রয় প্রার্থনা করি।

পূর্বের আলোচনার ওপর ভিত্তি করে আমরা বলতে চাই, ইখওয়ানুল মুসলিমিনের বিপ্লবী পন্থা একটি ভ্রান্ত পন্থা। ইসলামের সাথে এর কোনো সম্পর্ক নেই। ইসলামী সমাজ নির্মাণের ক্ষেত্রে নববী মানহাজের সম্পূর্ণ বিরোধী এই পন্থা। আমাদের শরীয়তে উন্নত লক্ষ্য ও উদ্দেশ্য কখনোই অসৎ মাধ্যমকে বৈধতা দেয় না।

পাঠকের সামনে বিষয়টি আরও স্পষ্ট ভাবে তুলে ধরার জন্য এখানে আমরা ইখওয়ানের কতিপয় আদর্শিক গুরুর বক্তব্য উল্লেখ করতে চাই। এতে পাঠক এই জামাত সম্পর্কে সঠিক ধারণা লাভ করতে পারবেন, ইনশা আল্লাহ। সে সমস্ত বক্তব্যে দেখা যাবে, শরীয়তের কত অকাট্য মূলনীতি, স্বতঃসিদ্ধ বিষয় ও সর্বসম্মত বিধিমালার বিরোধিতায় লিপ্ত এই দল; যে সমস্ত মূলনীতি ও বিধি কিছুতেই শাসন ক্ষমতায় পৌঁছার জন্য প্রতিযোগিতার নীতিকে সমর্থন করে না।

[৩৯] সূরা আন নিসা,৪ : ১৪১

"আল-আলম" ম্যাগাজিনে ইখওয়ানুল মুসলিমিনের প্রধান মুরশিদকে জিজ্ঞেস করা হয়েছিল, “মিশরীয় রাজনীতিতে নীতিনির্ধারক হিসেবে জামাল আব্দুন নাসরের দর্শন কী?”

এমন প্রশ্নের জবাবে প্রধান মুরশিদ বলেছিলেন, “অধিকার সকলের। স্বাধীনতা সকলের। ন্যায়বিচার সকলের...!”

প্রিয় পাঠক! চিন্তা করুন, প্রধান এই মুরশিদ কীভাবে বহু ধর্মের মিশরীয় জনগণকে এক পাল্লায় মাপছেন! সর্বক্ষেত্রে কীভাবে তাদেরকে সমঅধিকার দিচ্ছেন! মিশরীয় জনগণের মধ্যে যার ইচ্ছা সে নিজ ধর্ম ত্যাগ করে মুরতাদ হতে পারে! সংবিধান এমন অধিকার নিশ্চিত করে তার দায়িত্ব নেবে। ইখওয়ানের গণতন্ত্র এমন মুরতাদ ব্যক্তির নিরাপত্তা নিশ্চিত করবে! যার ইচ্ছা সে অশ্লীলতায় জড়াতে পারবে! গণতন্ত্রের ছায়ায় যে কারো এমন অধিকার রয়েছে, কোনো অসুবিধা নেই(!) আল্লাহর শপথ! দ্বীনে ইসলামের শত্রুরা মুসলিমদের কাছে এমনটাই তো চায়। তাদের ইচ্ছা তো এটাই যে, তারা উম্মতকে দ্বীন থেকে দূরে সরাবে এবং দ্বীনের বিধিবিধানকে উঠিয়ে দেবে। তাদের আকাঙ্ক্ষা তো এটাই যে, রাসূলুল্লাহ ﷺ-এর উক্তি “যে ব্যক্তি নিজ ধর্ম ত্যাগ করবে তাকে তোমরা হত্যা করো”—'র মত অকাট্য বিধিমালাকে রহিত করবে।

প্রধান মুরশিদকে আরও জিজ্ঞেস করা হয়েছিল, "অনেকেই বলে থাকে, ইখওয়ান গণতন্ত্রের শত্রু। তারা অসাম্প্রদায়িকতা বিরোধী। এই অপবাদ খণ্ডনে আপনাদের দৃষ্টিভঙ্গি কী এবং এটাকে আপনারা কীভাবে মূল্যায়ন করেন?"

তখন তিনি জবাব দেন, “যে এমন কথা বলে তার আসলে ইখওয়ান সম্পর্কে জানা-শোনা নেই। তারা দূর থেকে ইখওয়ানকে এমন অপবাদ দেয়। আমরা সর্বতোভাবে গণতন্ত্রের সঙ্গে রয়েছি। আমরা পূর্ণাঙ্গ ও পরিপূর্ণ গণতন্ত্র চর্চা করি। সাম্প্রদায়িক বৈচিত্র্যকে আমরা খারাপভাবে দেখি না।”

প্রিয় পাঠক! স্মরণ করুন, অভিশপ্ত এই গণতন্ত্রের ব্যাপারে আল্লাহর যে ফয়সালা আমরা ইতিপূর্বে উল্লেখ করেছিলাম, তা কী ছিল! তাহলে খুব সহজেই বুঝতে পারবেন, এই দলটি জনগণের আইন প্রণয়নের অধিকারের ব্যাপারে সম্মত। এবং

সর্বশক্তিমান মহান আল্লাহর একক অধিকারে জনগণের অংশীদারিত্বের স্বীকৃতি দানকারী। তার ওপর ইখওয়ানুল মুসলিমিন আল্লাহ ও তাঁর রাসূলের এই উক্তির ওপর জনগণকে প্রাধান্য দিচ্ছে—

أَفَحُكْمَ الْجَاهِلِيَّةِ يَبْغُونَ وَمَنْ أَحْسَنُ مِنَ اللَّهِ حُكْمًا لِّقَوْمٍ يُوقِنُونَ ﴿المائدة: ٥٠﴾

'তবে কি তারা পুনরায় জাহেলিয়াতের বিচার ব্যবস্থা তালাশ করছে? অথচ যারা (আল্লাহতে) দৃঢ়ভাবে বিশ্বাস করে, তাদের কাছে আল্লাহ তা'আলার চাইতে উত্তম বিচারক আর কে হতে পারে'?[৪০]

"আল-মুসাওওয়ার" ম্যাগাজিনের এক সাক্ষাৎকারে ইখওয়ানুল মুসলিমিনের প্রধান মুরশিদকে জিজ্ঞাসা করা হয়েছিল, "আপনারা কি পশ্চিমা গণতন্ত্রের মূলমন্ত্রে বিশ্বাসী?"

জবাবে তিনি বলেছিলেন, "আমরা স্বাধীনতায় বিশ্বাসী। এটাই আমাদের প্রধান লক্ষ্য। আর গণতন্ত্রই যেহেতু মানবরচিত সর্বোপযোগী ব্যবস্থা, যেখানে স্বাধীনতা সবচেয়ে বেশি রক্ষা হয়, তাই এর সঙ্গে আমাদের কোন বিরোধ নেই।"

হে পাঠক! দেখতেই পাচ্ছেন গণতন্ত্রের সাথে উনার কোন বিরোধ নেই। অথচ তিনি স্বীকার করছেন, গণতন্ত্র মানব রচিত ব্যবস্থাসমূহের একটি। তিনি মনে হয় আল্লাহর এই আয়াত পড়েননি—

وَأَنِ ٱحْكُم بَيْنَهُم بِمَآ أَنزَلَ ٱللَّهُ وَلَا تَتَّبِعْ أَهْوَآءَهُمْ وَٱحْذَرْهُمْ أَن يَفْتِنُوكَ عَنۢ بَعْضِ مَآ أَنزَلَ ٱللَّهُ إِلَيْكَ فَإِن تَوَلَّوْا۟ فَٱعْلَمْ أَنَّمَا يُرِيدُ ٱللَّهُ أَن يُصِيبَهُم بِبَعْضِ ذُنُوبِهِمْ وَإِنَّ كَثِيرًا مِّنَ ٱلنَّاسِ لَفَٰسِقُونَ ﴿المائدة: ٤٩﴾

'আর আমি আদেশ করছি যে, আপনি তাদের পারস্পরিক ব্যাপারাদিতে আল্লাহ যা নাযিল করেছেন সে অনুসারে ফয়সালা করুন; তাদের প্রবৃত্তির অনুসরণ করবেন না এবং তাদের থেকে সতর্ক থাকুন-যেন তারা আপনাকে এমন কোনো নির্দেশ থেকে বিচ্যুত না করে, যা আল্লাহ আপনার প্রতি নাযিল করেছেন। অনন্তর যদি

[৪০] সূরা আল-মায়েদা;৫ : ৫০

তার মুখ ফিরিয়ে নেয়, তবে জেনে নিন, আল্লাহ তাদেরকে তাদের গোনাহের কিছু শাস্তি দিতে চেয়েছেন। মানুষের মধ্যে অনেকেই নাফরমান'। [৪১]

আল্লাহর ফয়সালা বিরোধী জাহেলি বিধি-বিধানের আলোকে বিচার-ফয়সালা কামনাকারীর ব্যাপারে ইমাম শাওকানী রাহিমাহুল্লাহ'র এই উক্তি বুঝি তার কর্ণকুহরে পৌঁছেনি— "নিশ্চয়ই এমন কাজ আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা এবং তাঁর শরীয়তের প্রতি কুফরি। তারা আদম আলাইহিস সালামের আনীত শরীয়ত থেকে শুরু করে এ পর্যন্ত আগত সকল শরীয়তের প্রতি কুফরী করেছে। এদের বিরুদ্ধে জিহাদ ওয়াজিব। যতক্ষণ পর্যন্ত তারা ইসলামী হুকুম-আহকাম কবুল না করবে, ইসলামী শরীয়তের সামনে আত্মসমর্পণ না করবে, পবিত্র এই শরীয়ত দ্বারা বিচার ফায়সালা না করবে এবং সকল তাগুতি সংবিধান থেকে বেরিয়ে না আসবে, এদের বিরুদ্ধে লড়াই চালিয়ে যাওয়া আবশ্যক।"

হে ইখওয়ানের যুবকেরা! একটু চিন্তা করো... তোমাদের প্রয়াত আদর্শিক নেতার কথা। তার বক্তব্যকে শরীয়ত দ্বারা বিচার করো। তাতে তোমাদের জন্য সত্য স্পষ্ট হয়ে যাবে, যদি সত্যিই তোমরা সত্যের ওপর প্রতিষ্ঠিত থাকতে চাও। আর হ্যাঁ, এটা কেবল তার নিজস্ব এবং ব্যক্তিগত বক্তব্য নয়, বরং তিনি তার এই বক্তব্যে তোমাদের মানহাজ এবং যে জামাতের সঙ্গে তোমরা যুক্ত রয়েছ, সে জামাতের মানহাজের পরিচয় তুলে ধরেছেন।

তাকে আরো জিজ্ঞেস করা হয়, "ক্ষমতা গ্রহণের পর রায় প্রদানের কর্তৃত্ব কাদের হাতে থাকবে? আহলুল হাল্ল্ ওয়াল 'আক্বদের[৪২] হাতে নাকি সংসদীয় পদ্ধতিতে নির্বাচিত সাংসদদের হাতে?"

---

[৪১] সূরা আল-মায়েদা; ৫: ৪৯

[৪২] **আহলুল হাল্ল্ ওয়াল 'আক্বদ –**

অর্থাৎ 'আহলুল হাল্লি ওয়াল আকদ' হলেন উলামা, নেতৃত্বস্থানীয় ও দায়িত্বশীল ব্যক্তিবর্গ। মুসলমানদের প্রতিনিধি এবং মুখপাত্র হওয়ার উপযুক্ত বিশিষ্ট মুসলমানদের একটি জামাতকে আহলে আল-হিল্ল ওয়াল আকদ বলা হয়। মুসলিমদেরর প্রতিনিধি এবং মুখপাত্র হওয়ার উপযুক্ত বিশিষ্ট ব্যক্তিদের একটি জামাতকে আহলে আল-হিল্ল ওয়াল আকদ বলা হয়।

**'আহলুল হাল্লি ওয়াল আকদ' এর বৈশিষ্ট্য বর্ণনায় ইমাম মাওয়ারদি রহ. বলেন:**

আহলুল হাল্লি ওয়াল আকদের যোগ্য হওয়ার জন্য তিনটি শর্ত রয়েছে। প্রথমত, পূর্ণ ন্যায়পরায়ণতা। দ্বিতীয়ত, এতটুকু ইলম থাকা আবশ্যক, যদ্বারা তিনি বুঝতে পারবেন, খিলাফতের শর্তগুলোর ভিত্তিতে কে

জবাবে তিনি বলেন, “ক্ষমতা দখলের আলাদা কোনো ইচ্ছা আমাদের নেই। তবে জনগণ আমাদেরকে নির্বাচিত করলে, আমরা সেটা প্রত্যাখ্যান করি না। আর এতে কোনো সন্দেহ নেই যে, বর্তমান সময়ে জনগণের অভিব্যক্তির যথোচিত প্রতিফলনের ক্ষেত্রে সংসদীয় পদ্ধতিই সর্বাধিক উপযুক্ত মাধ্যম।”

যদি আপনাদের ক্ষমতা দখলের ইচ্ছা নাই থাকে, তবে আলাদাভাবে জামাতবদ্ধ হয়ে থাকার উদ্দেশ্যটা কী? আর স্পষ্টভাবে আপনারা বলুন তো, জনগণ কবে আপনাদেরকে স্বতঃস্ফূর্তভাবে ক্ষমতার আসনে বসাবে? আর বিনামূল্যে (!) ক্ষমতার আসনে বসানোর জন্য আপনাদের এবং জনগণের মাঝে দোভাষীর কাজ কে করবে? পূর্বের ইতিহাসগুলো থেকে কী আপনাদের জন্য শিক্ষার কিছুই নেই?

হারাকাতুল মুকাওয়ামা আল ইসলামীয়া বা হামাসের প্রতিষ্ঠাতা শাইখ আহমদ ইয়াসিনকে যখন জিজ্ঞেস করা হয়েছিল, "ফিলিস্তিনি জনগণ একটি গণতান্ত্রিক রাষ্ট্র চায়। আপনারা কেন তাদের বিরোধিতা করেন”?

জবাবে তিনি বলেছিলেন, “আমিও তো একটি বহুজাতিক গণতান্ত্রিক রাষ্ট্র চাই, যেখানে নির্বাচনের মাধ্যমে ক্ষমতাসীন দল নির্ধারিত হবে।”

তাকে আরো জিজ্ঞেস করা হয়, "যদি সমাজতান্ত্রিক দল জয় লাভ করে, তখন আপনার অবস্থান কী হবে?"

তখন তিনি জবাবে বলেছিলেন, “যদি সমাজতান্ত্রিক দল নির্বাচনে জয়লাভ করে, ওই অবস্থাতেও আমি ফিলিস্তিনি জনগণের ইচ্ছা-আকাঙ্ক্ষাকে শ্রদ্ধা করব”।[৪৩]

আল্লাহ সুবহানাহু ওয়া তা’আলা আপনাকে ক্ষমা করুন হে শাইখ! কীভাবে আপনি এমন শ্রেণীর আকাঙ্ক্ষাকে শ্রদ্ধা করতে পারেন, যাদের ঘোষণা হলো, স্রষ্টা বলতে কিছু নেই। যারা মনে করে, এই জীবন একটি বস্তু মাত্র। এই কি মুহাম্মাদ ﷺ-এর দ্বীন? শিরক এবং মুশরিকদের সাথে সম্পর্কচ্ছেদের চেতনার ওপর প্রতিষ্ঠিত দ্বীন

---

খলিফা হওয়ার যোগ্য। তৃতীয়ত, সিদ্ধান্ত প্রদানের যোগ্যতা ও প্রজ্ঞা থাকা, যার মাধ্যমে অবগত হওয়া যায়, কে খলিফা হওয়ার উপযোগী এবং উম্মাহর কল্যাণ বিষয়ে অধিক উপযুক্ত ও সজাগ। (আল-আহকামুস সুলতানিয়্যা)

[৪৩] আজ জাহিরাতুল মু’জিযাহ ওয়া উস্তরাতুত তাহাদ্দি -আহমাদ ইয়াসিন, প্রকাশনা- দারুল ফুরকান, পৃষ্ঠা: ১৬-১৮

ইসলামের মানহাজ কি এই! ইবরাহীম আলাইহিস সালাম এবং তাঁর সঙ্গীদের মাঝে কি আপনাদের জন্য উত্তম আদর্শ নেই?

قَدْ كَانَتْ لَكُمْ أُسْوَةٌ حَسَنَةٌ فِيٓ إِبْرَٰهِيمَ وَٱلَّذِينَ مَعَهُۥٓ إِذْ قَالُواْ لِقَوْمِهِمْ إِنَّا بُرَءَٰٓؤُاْ مِنكُمْ وَمِمَّا تَعْبُدُونَ مِن دُونِ ٱللَّهِ كَفَرْنَا بِكُمْ وَبَدَا بَيْنَنَا وَبَيْنَكُمُ ٱلْعَدَٰوَةُ وَٱلْبَغْضَآءُ أَبَدًا حَتَّىٰ تُؤْمِنُواْ بِٱللَّهِ وَحْدَهُۥٓ إِلَّا قَوْلَ إِبْرَٰهِيمَ لِأَبِيهِ لَأَسْتَغْفِرَنَّ لَكَ وَمَآ أَمْلِكُ لَكَ مِنَ ٱللَّهِ مِن شَيْءٍ رَّبَّنَا عَلَيْكَ تَوَكَّلْنَا وَإِلَيْكَ أَنَبْنَا وَإِلَيْكَ ٱلْمَصِيرُ ﴿المتحنة: ٤﴾

"তোমাদের জন্যে ইব্রাহীম ও তাঁর সঙ্গীগণের মধ্যে চমৎকার আদর্শ রয়েছে। তাঁরা, তাঁদের সম্প্রদায়কে বলেছিল, তোমাদের সাথে এবং তোমরা আল্লাহর পরিবর্তে যার ইবাদাত  কর, তার সাথে আমাদের কোনো সম্পর্ক নেই। আমরা তোমাদের মানি না। তোমরা এক আল্লাহর প্রতি বিশ্বাস স্থাপন না করলে তোমাদের মধ্যে ও আমাদের মধ্যে চিরশত্রুতা থাকবে। কিন্তু (এ ব্যাপারে) ইবরাহীমের পিতার উদ্দেশ্যে বলা কথাটি (ব্যতিক্রম,যখন সে বলেছিল), আমি অবশ্যই তোমার জন্য ক্ষমাপ্রার্থনা করব। তোমার উপকারের জন্যে আল্লাহর কাছে আমার আর কিছু করার নেই। হে আমাদের পালনকর্তা! আমরা তোমারই ওপর ভরসা করেছি, তোমারই দিকে মুখ করেছি এবং তোমারই নিকট আমাদের প্রত্যাবর্তন।"[৪৪]

হে ইখওয়ান! আল্লাহর এই বাণীকে আপনারা কীভাবে বিচার করেন?

وَلَن يَجْعَلَ اللَّهُ لِلْكَافِرِينَ عَلَى الْمُؤْمِنِينَ سَبِيلًا ﴿النساء: ١٤١﴾

"আর কিছুতেই আল্লাহ, কাফেরদেরকে মুসলিমদের ওপর বিজয় দান করবেন না"।[৪৫]

ফুক্কাহায়ে কেরাম উক্ত আয়াত গবেষণা করে এই মাসআলা বের করেছেন যে, কোনো কাফেরের কাছে মুসলিম দাস বিক্রি করা জায়েজ নয়। কারণ, এতে মুসলিমদের ওপর কাফেরের কর্তৃত্ব সাব্যস্ত হয়। এই সাধারণ ক্ষেত্রে অবস্থা যদি

[৪৪] সূরা মুমতাহিনা; ৬০: ৪

[৪৫] সূরা আন-নিসা; ৪: ১৪১

এতটা গুরুতর হয়, তবে পুরো একটি গোষ্ঠীর নেতৃত্ব ও শাসনভার কীভাবে কাফেরের হাতে তুলে দেয়া যেতে পারে?

তাকে আরও জিজ্ঞেস করা হয়, "নির্বাচনের মাধ্যমে যখন জানা যাবে, ফিলিস্তিনি জনগণ একটি বহুজাতিক গণতান্ত্রিক রাষ্ট্র চায়, তখন আপনার অবস্থান কী হবে?"

তিনি জবাব দেন, "আল্লাহর শপথ! আমরা এ জাতির সম্মান এবং অধিকার স্বীকার করি। ফিলিস্তিনি জনগণ যদি ইসলামী রাষ্ট্রকে প্রত্যাখ্যান করতে চায়, তবুও আমরা তাদের ইচ্ছা ও অভিব্যক্তিকে শ্রদ্ধা জানাব।"[৪৬]

আল্লাহর শপথ! ধ্বংস এমন মানহাজের জন্য। ইসলাম প্রত্যাখ্যান করাকে, ইসলাম থেকে বিমুখ হওয়াকে এবং ইসলামের সাথে সম্পর্কচ্ছেদ করাকে শ্রদ্ধা জানাতে বলে যে মানহাজ ও চিন্তাধারা। আল্লাহর শপথ! আল্লাহ ও তাঁর রাসূলের প্রতি ঈমান এনেছে যারা, লা-ইলাহা-ইল্লাল্লাহ-এর মর্ম অনুধাবন করেছে যারা, এমন মু'মিনদের কাছে ইসলাম প্রত্যাখ্যানকারীদের জন্য কেবল তরবারি ছাড়া আর কিছুই নেই।

শাইখুল ইসলাম ইবনে তাইমিয়া রাহিমাহুল্লাহ বলেন, 'মুসলিম দাবিদার যে কোনো জাতি অথবা গোষ্ঠী শরীয়তের পরম্পরাগত প্রকাশ্য কোনো বিধান প্রত্যাখ্যান করবে, মুসলিমদের সর্বসম্মতিক্রমে তাদের বিরুদ্ধে জিহাদ করা আবশ্যক (শরীয়তের পরিভাষায় 'ওয়াজিব') যতক্ষণ দ্বীন আল্লাহর জন্য প্রতিষ্ঠিত না হয়।

উদাহরণস্বরূপ আমরা দেখতে পাই, হযরত আবু বকর সিদ্দীক রাদিয়াল্লাহু আনহু এবং সমস্ত সাহাবা রাদিয়াল্লাহু আনহুম যাকাত প্রদানে অস্বীকৃতি জ্ঞাপনকারীদের বিরুদ্ধে লড়াই করেছিলেন। প্রথম দিকে তাদের বিরুদ্ধে লড়াইয়ের ব্যাপারে কতিপয় সাহাবী দ্বিধান্বিত থাকলেও পরবর্তীতে তাঁরা ঐক্যমত্যে পৌঁছেছিলেন। অবস্থা এমন দাঁড়িয়েছিল, হযরত উমর রাদিয়াল্লাহু আনহু পর্যন্ত হযরত আবু বকর সিদ্দীক রাদিয়াল্লাহু আনহুকে বলেছিলেন, 'আপনি কীভাবে মুসলিমদের বিরুদ্ধে লড়াই করতে পারেন অথচ রাসূলুল্লাহ ﷺ ইরশাদ করেছেন, "আমি ততক্ষণ পর্যন্ত মানুষের বিরুদ্ধে লড়াই চালিয়ে যাওয়ার জন্য আদিষ্ট হয়েছি, যতক্ষণ তারা এই

---

[৪৬] ফিলিস্তিনের আন নাহার পত্রিকায় (সংখ্যা-৭৯৭) প্রদত্ত শাইখের সাক্ষাৎকার।

সাক্ষ্য না দেয় যে, আল্লাহ ছাড়া কোনো ইলাহ নেই এবং মুহাম্মাদ আল্লাহর রাসূল। যদি তারা এই কথার সাক্ষ্য দেয় তবে তাদের জান ও মাল আমার থেকে নিরাপদ হয়ে যাবে। তবে যথোপযুক্ত কারণ পাওয়া গেলে সে অবস্থা ব্যতিক্রম। আর তাদের হিসাব আল্লাহর কাছে"।'

তখন আবু বকর রাদিয়াল্লাহু আনহু বলেন, "নিশ্চয়ই যাকাত যথোপযুক্ত কারণের একটি। আল্লাহর শপথ! যদি তারা একটি রশিও দিতে অস্বীকৃতি জানায় যা নবীজির সময় দিত, তবে সেটা না দেয়ার কারণে আমি তাদের বিরুদ্ধে লড়াই করব।"

উমর রাদিয়াল্লাহু আনহু বলেন, 'আমার কাছে এটাই মনে হল যে, আল্লাহ লড়াইয়ের জন্য আবু বকরের অন্তর খুলে দিয়েছেন। তখন আমি বুঝতে পারলাম এটাই সত্য'।[৪৭]

ইখওয়ানুল মুসলিমিনের শীর্ষস্থানীয় প্রতিষ্ঠাতা সদস্য সাইফুল ইসলামকে যখন জিজ্ঞেস করা হয়, "যেকোন রাজনৈতিক গতিপথ নির্ধারণের ক্ষেত্রে জনগণের অধিকার বিষয়ে আপনাদের অবস্থান ও বক্তব্য কী? এবং যেকোনো রাজনৈতিক মতাদর্শ—যার মাঝে রয়েছে সমাজতন্ত্র—ক্ষমতায়নের ক্ষেত্রে জনগণের অধিকার বিষয়ে আপনাদের অবস্থান ও বক্তব্য কী?"

তিনি জবাবে বলেন, "জনগণের সম্পূর্ণ অধিকার রয়েছে। কারণ, ইসলামে মানুষের ওপর কোনো আকীদা-বিশ্বাস আঁকড়ে থাকার কোনো বাধ্যবাধকতা আরোপ করা নেই। আল্লাহর দ্বীনের ব্যাপারে কোনো জবরদস্তি নেই।"

তিনি আরো বলেন,"একটি ইসলামী সমাজের ছায়াতলে ব্যক্তিগতভাবে আমার রায় হলো, নিজ মতামত ও আকীদা-বিশ্বাস প্রকাশ করা মানুষের মৌলিক অধিকারের অন্তর্ভুক্ত"।[৪৮]

তার বক্তব্যের সারকথা হচ্ছে—যার ইচ্ছা নিজ গুনাহের কথা প্রকাশ্যে বলে বেড়াবে। যার ইচ্ছা নিজ কুফরীর কথা জনসমক্ষে ঘোষণা করবে। যার কুফরি করার ইচ্ছা অবলীলায় আল্লাহর প্রতি কুফরী করবে। কারণ, ধর্ম যার যার রাষ্ট্র সবার!

---

[৪৭] সহীহ বুখারী, হাদীস নং-৬৫২৬

[৪৮] মাজাল্লাহ আলমুজতামি' সংখ্যা- ৮৪৮, ২২ ডিসেম্বর ১৯৮৭ ইংরেজি।

ওমরী[৪৯] শর্তাবলীর কোনো পরোয়া থাকবে না। আহলে কিতাবদের কোনো বিধান বাস্তবায়ন করা হবে না!

ডক্টর ঈসাম আরিয়ান বলেন, "ইসলামের অবস্থান সুস্পষ্ট অর্থাৎ শূরা ও বহুদলীয় ব্যবস্থা। যে মৌলিক নীতির ভিত্তিতে জামায়াতুল ইখওয়ান গঠিত, তা শূরা ব্যবস্থাকে সমর্থন করে। তাছাড়া, ইখওয়ানের উলামায়ে কেরাম এই ব্যবস্থাকে স্বীকৃতি দিয়েছেন। বরং আমরা আরও পরিষ্কার করে এভাবে বলতে চাই— ইখওয়ানুল মুসলিমিন রাষ্ট্রীয় সংবিধানকে এভাবে বিবেচনা করে যে, তা ইসলামের সবচেয়ে নিকটবর্তী ব্যবস্থা। তবে, তারা বিশেষ কোনো ব্যবস্থাকে ইসলামের সমতুল্য মনে করে না। এই বিষয়টি শহীদ হাসানুল বান্নার পঞ্চম কনফারেন্সের প্রবন্ধে গুরুত্বের সঙ্গে আলোচনা করা হয়েছে।" তিনি আরো বলেন, "আমরা কেনো বারবার এ কথা জোর দিয়ে বলতে যাব যে, ইসলামপন্থীরা গণতন্ত্র বিরোধী? নিশ্চয়ই এটি বিরাট অপবাদ। আমরাই তো সবচেয়ে বেশি গণতন্ত্রের দিকে আহ্বান করি। আমরাই তো গণতন্ত্র বাস্তবায়ন করি। আমরণ গণতন্ত্রের পক্ষে থেকে অন্য সব কিছুকে প্রতিরোধ করি।"

হায় আফসোস! ভূপৃষ্ঠে আল্লাহর বিরুদ্ধে যুদ্ধ ঘোষণার মূলকথা এবং তাঁর একক বৈশিষ্ট্যাবলীর মাঝে সর্বাধিক গুরুত্বপূর্ণ হাকিমিয়্যাহ্-এর ক্ষেত্রে শিরকের মূলমন্ত্র এই গণতন্ত্র রক্ষার পরিবর্তে আপনি যদি মুসলিম মা-বোনদের ইজ্জত আব্রু রক্ষা করতেন!

প্রিয় পাঠক! ইখওয়ানুল মুসলিমিনের মানহাজ দ্বারা প্রতারিত অন্য সকলের উদ্দেশ্যে আবু হামেদ গাজালি রহিমাহুল্লাহ্'র একটি উক্তি তুলে ধরতে চাই। এটি তিনি তালিবুল ইলমদের জন্য আবশ্যকীয় বিষয়ে আলোচনার শুরুতে পেশ করেছিলেন-

'ছাত্রদেরকে নব উদ্ভাবিত বিষয় থেকে খুব কঠোরভাবে বেঁচে থাকতে হবে, যদিও অধিকাংশই সে বিষয়ে সম্মত হয়ে যায়। সাহাবা রাদিয়াল্লাহু আনহুম-এর পরে সাধারণ মানুষদের আমল দেখে প্রতারিত হওয়া যাবে না। তালিবুল ইলমকে

[৪৯] উমার রাদিয়াল্লাহু আনহুর শাসন আমলে খ্রিস্টানদের জন্য উমার রাদিয়াল্লাহু আনহু কর্তৃক স্বীকৃত নীতিমালা ও শর্তাবলী।

সদাসর্বদা সাহাবাদের অবস্থা, তাঁদের সীরাত ও আমলের বিষয়ে অনুসন্ধিৎসু ও আগ্রহী থাকতে হবে। ভালোভাবে জেনে রাখো, যুগের সবচেয়ে বড় জ্ঞানী এবং সত্যের সবচেয়ে কাছাকাছি তাঁরাই যারা সাহাবীদের সঙ্গে অধিক সাদৃশ্যপূর্ণ এবং সালফে সালেহীনের পথ ও পন্থা সম্বন্ধে অধিক অবগত। কারণ, দ্বীন তাঁদের থেকেই এসেছে। তাঁদের হয়েই এসেছে। তাই নবী যুগের পুণ্যবান লোকদেরকে অনুসরণ করতে গিয়ে অন্য কোনো যুগের লোকদের বিরোধিতাকে আমলে নেয়া উচিত নয়।'

এ বিষয়ে এটুকুই বলতে চাই। আমরা মনে করি, এটুকু দ্বারাই উদ্দেশ্য পূরণ হবে। কেউ যদি এই বিষয়ে আরও বিস্তারিত জানতে চান, তার জন্য থাকল মুজাহিদ শাইখ আইমান আল জাওয়াহিরি (হাফিজাহুল্লাহ) রচিত আল হাসাদুল মুর্‌র (الحصاد المرّ) গ্রন্থখানা। গ্রন্থটিতে এই জামাতের অনেক অসার বক্তব্যের আলোচনা এসেছে।

# ইখওয়ানুল মুসলিমিন এবং ব্যর্থতার গণতন্ত্র

খ্রিস্টবাদী কাফির পশ্চিমা বিশ্ব কখনোই এটা মেনে নেবে না যে, ইসলামের ভিত্তি ও মূল অবস্থানের ওপর প্রতিষ্ঠিত থেকে ইসলামপন্থীরা ক্ষমতার আসনে অধিষ্ঠিত হবে। অতীতে বিভিন্ন পর্যবেক্ষণ, নানান অভিজ্ঞতা ও ঘটনাপ্রবাহ একথা প্রমাণ করেছে। ক্ষমতার আসন গ্রহণ করার জন্য ইসলামকে হতে হবে অন্তঃসারশূন্য, ধর্মনিরপেক্ষ, বেহাত, বিকলাঙ্গ এক বিকৃত পন্থা। এর সবচাইতে উৎকৃষ্ট উদাহরণ হল ইহুদিমার্কা বিকৃত তুর্কি শাসনব্যবস্থা।

ইখওয়ানের গণতন্ত্রের দিকে দৃষ্টিপাত করলে আমাদের উপরোক্ত বক্তব্যের যথার্থতা সুস্পষ্টভাবে ধরা পড়বে। ইতিহাস, ইখওয়ানের এ সমস্ত ব্যর্থ গণতান্ত্রিক উদাহরণে ভরপুর। সত্যান্বেষী ব্যক্তি স্মরণকালের ইতিহাসের কয়েকটি পাতা উল্টালেই হতবাক হয়ে এ জাতীয় ব্যর্থ গণতান্ত্রিক অভিজ্ঞতার অসংখ্য দৃষ্টান্ত দেখতে পাবেন। বিষয়টিকে আরও সুস্পষ্ট করার লক্ষ্যে সত্যাশ্রয়ী ব্যক্তিদের জন্য আমি এমনই কয়েকটি উদাহরণ তুলে ধরছি। এসব ব্যর্থতার অভিজ্ঞতা সে সমস্ত লোকদের, যাদেরকে বলা হয় গণতান্ত্রিক ইসলামপন্থী অথবা মধ্যমপন্থী[৫০] অর্থাৎ যারা আমেরিকার সমর্থনপুষ্ট।

### প্রথম উদাহরণ- আলজেরিয়া

আলজেরীয় অভিজ্ঞতা সর্বাধিক সুস্পষ্ট উদাহরণ, যা দ্বারা খুব সহজেই বোঝা যায় যে, ইসলামপন্থীদের জন্য গণতন্ত্র কার্যকরী নয়। আলজেরিয়ার ইসলামিক স্যালভেশন ফ্রন্ট নামের দলটি রাজনৈতিক ক্ষেত্রে ইখওয়ানের নীতিমালা গ্রহণ করেছিল। এবং রাজনৈতিক যুদ্ধ হিসেবে পার্লামেন্টে প্রবেশ করে গণতন্ত্রকে ক্ষমতা গ্রহণের মাধ্যম হিসেবে গ্রহণ করেছিল। দলটি তাদের প্রথম নির্বাচনে বিজয় অর্জন করেছিল। অতঃপর ক্ষমতা গ্রহণের দিকে কিছুদূর এগোতেই খ্রিস্টান কুচক্রী মহলের প্রণোদনায় সেনা অভ্যুত্থান ঘটে । নির্বাচনের ফলাফল বাতিল হয়ে যায়।

---

[৫০] মডারেট মুসলিম

দলের প্রতীক বাজেয়াপ্ত করা হয়। নেতা-কর্মীদেরকে আটক করে মরুভূমিতে নির্বাসিত করা হয়। তাদের অপরাধ হলো, নির্বাচনে কেনো তারা বিজয় অর্জন করল? আর এভাবেই জেল-জুলুমের মাধ্যমে নির্বাচনী প্রহসন সমাপ্ত হয়, আর নতুন করে সামরিক সরকার ক্ষমতা গ্রহণ করে।[৫১]

হে প্রিয় ভাই! (আল্লাহ আপনাদের উপর রহম করুন!) ভয়ানক এ সমস্ত নির্বাচনী প্রহসনের কথা একটু চিন্তা করুন।

### দ্বিতীয় উদাহরণ- ফিলিস্তিন

হারাকাতুল মুকাওয়ামা আল-ইসলামীয়া বা হামাস ফিলিস্তিনের বিধানসভা নির্বাচনে বিশাল বিজয় অর্জন করেছিল। কিন্তু তারপর কী হয়েছে? জিন শয়তানরা মানুষ শয়তানদেরকে প্ররোচিত করেছে। সারাবিশ্ব দ্রুত ফিলিস্তিনি জনগণের ওপর অন্যায় অবরোধ আরোপ করেছে! এই অবরোধ আরোপের উদ্দেশ্য ছিল, জনগণকে দুর্বল করে দেয়া এবং ইহুদিদের জবরদখলকৃত ক্ষুদ্র রাষ্ট্রে হামাসের রাজনৈতিক স্বীকৃতি কেড়ে নেয়া।[৫২] সেই তখন থেকে আজও পর্যন্ত গণতান্ত্রিক এই সমস্ত প্রহসনের ধারা অব্যাহত রয়েছে।

### তৃতীয় উদাহরণ- তিউনিসিয়া

আশির দশকের শেষের দিকে প্রাথমিক নির্বাচনগুলোতে ‘হিযব আন নাহদ্বা আল-ইখওয়ানি’ বিপুল ব্যবধানে জয়লাভ করেছিল। আর এই বিজয়ের মাধ্যমেই ইসলামী এই সংগঠনের পতনের সূচনা হয়। দলটি ভেঙ্গে দেয়া হয় এবং নেতা-

---

[৫১] ১৯৯২ সালের জানুয়ারিতে সামরিক অভ্যুত্থানের মাধ্যমে সামরিক সরকার ক্ষমতা দখল করে। এর দুই মাসের মাথায় ইসলামিক স্যাল্ভেশন ফ্রন্ট-কে নিষিদ্ধ ঘোষণা করা হয়। - সম্পাদক

[৫২] এই নির্বাচন অনুষ্ঠিত হয় ২০০৬ সালের ২৫ জানুয়ারী। জানুয়ারীর ৩০ তারিখে আমেরিকা, রাশিয়া,জাতিসঙ্ঘ এবং ইউরোপীয় ইউনিয়ন দাবী করে হামাসকে অবশ্যই ইসরায়েলকে স্বীকৃতি দিতে হবে, সহিংসতা পরিহার করে ইসরায়েলের সাথে সুসম্পর্ক বজায় রাখতে হবে, এবং পূর্বে পিএ (প্যালেস্টাইন ন্যাশনাল অথোরিটি, ইসরায়েল ঘেঁষা) এর সাথে সম্পাদিত সকল চুক্তি মেনে চলতে হবে। হামাস এই দাবীগুলো মানতে অস্বীকৃতি জানায়। পরিণতিতে ফিলিস্তিনের উপর অর্থনৈতিক অবরোধ আরোপ করা হয়। সকল ধরণের আর্থিক সাহায্য প্রদান বন্ধ করে দেওয়া হয়। ফিলিস্তিনের অর্থনীতি মারাত্মকভাবে ক্ষতিগ্রস্থ হয়। ২০০৭ সালের জুনে প্রেসিডেন্ট মাহমুদ আব্বাস সঙ্কটকালীন সরকার ব্যবস্থা গড়ে তুললে ইসরায়েল এবং আমেরিকা অবরোধ তুলে নেয়। রামাল্লাহ ভিত্তিক পিএ-কে পূর্বের মতো পুনরায় আর্থিক সাহায্য সহযোগিতা প্রদান শুরু হয়। কিন্তু হামাসের ওপর অবরোধ জারি থাকে। -সম্পাদক

কর্মীদেরকে তাড়িয়ে দেয়া হয়। জনগণের পক্ষ থেকে গণতান্ত্রিক প্রক্রিয়ায় নির্বাচিত নেতৃবৃন্দকে স্বদেশ থেকে উৎখাত করে প্রবাসে পাঠিয়ে দেয়া হয়। ইসলাম প্রতিষ্ঠার পরিবর্তে হিযব আন নাহদ্বা আল-ইখওয়ানি নেতৃবৃন্দের সে সময় প্রধান লক্ষ্য হয়ে দাঁড়ায় তাগুত প্রেসিডেন্ট যাইনুল আবেদীন ইবনে আলীর রোষানল থেকে আত্মরক্ষা করা।[৫৩]

## চতুর্থ উদাহরণ- তুরস্ক

জাহেলী মনোভাবাপন্ন তুর্কিরা কোনো অবস্থাতেই এটা মেনে নেয়নি যে, ইসলামপন্থীরা ক্ষমতায় যাবে। পূর্ব অভিজ্ঞতা ও ঘটনাপ্রবাহ একাধিকবার এটা প্রমাণ করেছে। তবে এই শর্তে তারা এটা মানতে রাজি ছিল, ইসলামপন্থীদের দ্বীন থেকে পুরোপুরি সরিয়ে নিয়ে আসতে হবে। যদি তা না করা যায়, তবে ইসলামপন্থীদের পরিণতি হচ্ছে: কারাবরণ করা, বিতাড়িত ও দেশান্তরিত হওয়া, বিচারের মুখোমুখি হওয়া এবং রাজনৈতিক কর্মকান্ডের সুযোগ থেকে বঞ্চিত হওয়া।

নাজমুদ্দিন আরবাকান নেতৃত্বাধীন সালামা পার্টি (MSP) কয়েক দশক পূর্বে ক্ষমতায় যাওয়ার সুযোগ লাভ করে। আরবাকান প্রধানমন্ত্রী হিসেবে নির্বাচিত হন। ইসলামী আন্দোলনের এই জাগরণের মুখে ইহুদি ভাবাপন্ন সামরিক বাহিনী সেনা-অভ্যুত্থান ছাড়া তাদের সামনে দ্বিতীয় কোনো উপায় খুঁজে পেল না। তাই তারা গণতান্ত্রিক পন্থায় নির্বাচিত সরকারকে উৎখাত করে দেশে স্বৈরশাসন ফিরিয়ে আনে...।

সেনা অভ্যুত্থানের পর কয়েক বছর না যেতেই সামরিক বাহিনী রাজনৈতিক প্রহসন আরম্ভ করে দেয়। সালামা পার্টি ফজিলত পার্টি নাম ধারণ করে সংখ্যাগরিষ্ঠ ভোট লাভ করে সেনা নিয়ন্ত্রিত কোয়ালিশন সরকার গঠন করে। আঙ্কারার সিংহাসন টিকিয়ে রাখার জন্য অযৌক্তিক বহু ছাড় দেয়া সত্ত্বেও নব্য জাহিলিয়াত-প্রিয়

---

[৫৩] আন নাহদ্বার জনপ্রিয়তা দেখে প্রেসিডেন্ট প্রেসিডেন্ট যাইনুল আবেদীন ইবনে আলী আন নাহদ্বাকে নিষিদ্ধ ঘোষিত করে। ২৫,০০০ এরও বেশী নেতা-কর্মীকে গ্রেফতার করা হয়। পরবর্তীতে আন-নাহদা নিজদের ইসলামী আদর্শ বাদ দিয়ে রীতিমতো ঘোষণা দিয়ে ধর্মনিরপেক্ষ দলে পরিণত হয়। তাদের নেতারা ঘোষণা করে তারা শরীয়াহর জন্য রাজনীতি করে না। ক্ষমতায় গিয়ে সরাসরি কুরআন-সুন্নাহ বিরোধী আইন প্রণয়ন করে, এবং বিভিন্ন স্পষ্ট কুফরে লিপ্ত হয়। কিন্তু এতো ছাড় দেয়ার পরও ২০২১ সালে ঠিক আলজেরিয়া ও মিশরের মতোই পশ্চিমা সমর্থিত অভ্যুত্থানে আন-নাহদাকে ক্ষমতাচ্যুত করা হয় - সম্পাদক

তুর্কিদের মনোরঞ্জন করতে সক্ষম হয়নি তারা। সঙ্গত কারণেই রাজনৈতিক ক্যানভাসে নতুন চিত্র আসে। নাজমুদ্দিন আরবাকানসহ দলের অন্যান্য নেতৃবৃন্দ বিচারের মুখোমুখি হন। ইসলামী দলটি ভেঙে দেয়া হয় এবং নাজমুদ্দিন আরবাকান ক্ষমতা থেকে অপসারিত হন। এমনকি শেষ পর্যন্ত তিনি রাজনীতি থেকেই নিষিদ্ধ হন।

গণতন্ত্র প্রেমিকদের অভ্যাস অনুযায়ী তুরস্কের ইসলামপন্থীরা দ্বিতীয়বার রাজনীতিতে আসার প্রচেষ্টা চালান। এবার "ওয়েলফেয়ার পার্টি" (কল্যাণ সংগঠন) নামে তারা দল ঘোষণা করেন। অত্যন্ত শোচনীয়ভাবে এ দল পরাজয় বরণ করে এবং অল্প সময়ের ভেতর তা নিষিদ্ধ হয়ে যায়।

শেষ পর্যন্ত রজব তাইয়্যেব এরদোগান নতুন দল গঠন করেন, যার নাম দেন "অ্যাডালেট ভ কাল্কন্মা পার্টিসি"[৫৪] (ন্যায়বিচার ও উন্নয়ন দল)। ইসলাম বান্ধব ধর্মনিরপেক্ষতার ভিত্তিতে তিনি দলটি প্রতিষ্ঠা করেন। দলটি পার্লামেন্ট নির্বাচনে অংশগ্রহণ করে তুর্কি বিধানসভায় সংখ্যাগরিষ্ঠতা লাভ করে ধর্মনিরপেক্ষতার ভিত্তিতে সরকার গঠন করে। তবে সে ধর্মনিরপেক্ষতার ওপর একভাবে ইসলামের লেবাস চড়ানো হয়। সবমিলিয়ে উদ্দেশ্য হল, ক্রুসেডার পশ্চিমা বিশ্বের মর্জি যেন রক্ষা হয়। পাশাপাশি রাষ্ট্রের মূল নিয়ন্ত্রক ইহুদিবাদী সেনাবাহিনীকে তোয়াজ করে চলা যায়।

## পঞ্চম উদাহরণ- ইয়েমেন

প্রকৃতপক্ষে ইয়েমেনে ইখওয়ানুল মুসলিমিনের পরিণতি কলজে পোড়ানো মর্মান্তিক এক তিক্ত অভিজ্ঞতা। আব্দুল মাজিদ আল-জিনদানির নেতৃত্বে ইখওয়ান ক্ষমতা গ্রহণের দিকে কিছুদূর অগ্রসর হতে না হতেই এই জামাত ইতিহাস হয়ে যায়।

তাগুত আলী আব্দুল্লাহ সালেহকে নিঃশেষ করার জন্য দশ লক্ষ সশস্ত্র ইয়েমেনি প্রেসিডেন্ট ভবন ঘেরাও করেছিল। কিন্তু আব্দুল মাজিদ আল-জিনদানির হেকমতের কারণে তা সফল হয়নি। প্রকারান্তরে, তিনি ইয়েমেনের এই তাগুতকে সুযোগ করে দিলেন মুসলিমদের ঘাড়ে চেপে বসার জন্য। আব্দুল মাজিদ আল-

---

[৫৪] সংক্ষেপে এ কে পার্টি" বা ইংরেজিতে "Justice and Development Party (JDP)"

জিনদানির হেকমত, দশ লক্ষ সদস্যের সেই দলটি ভেঙ্গে দিল যাদের দাবি ছিল, (ইসলামী) শরীয়তই হবে আইন প্রণয়নের প্রধান উৎস। এরপর সরকার গঠন হলো। জিনদানি সেদেশের উপপ্রধান হয়ে গেলেন। আর এদিকে আলী আব্দুল্লাহ সালেহ ষড়যন্ত্র করে সালেম আলবাইদ্ব-এর নেতৃত্বে পরিচালিত দক্ষিণাঞ্চলের সঙ্কট মোকাবেলায় ইখওয়ানকে ব্যবহার করতে লাগল। দক্ষিণাঞ্চলের নেতৃবৃন্দকে পার্লামেন্টে রাজনৈতিকভাবে বয়কট করা হলো। আলবাইদ্ব ও তার অনুচরেরা ওই অবস্থায় উত্তরাঞ্চল থেকে বিচ্ছিন্ন হওয়া ছাড়া আর কোন উপায় দেখলনা।

যুদ্ধ শুরু হলো। সেই যুদ্ধে ইখওয়ানের যুবকেরা ত্যাগের বিরাট দৃষ্টান্ত স্থাপন করেছিল। যুদ্ধে অল্প সময়ের ভেতর দক্ষিণাঞ্চল পরাজিত হল। উত্তরাঞ্চলের সঙ্গে তা পুনরায় যুক্ত হলো। দ্বিতীয়বার নির্বাচন দেয়া হলো। তখন বিভিন্ন সেবামূলক মন্ত্রণালয়ের দায়-দায়িত্ব ইখওয়ানের লোকদের কাঁধে অর্পণ করা হলো। এদিকে তাদের মন্ত্রণালয়ের কাজে অর্থ খরচ করতে বাধা দেয়া হলো। উদ্দেশ্য হচ্ছে, জনগণের সামনে তাদেরকে ব্যর্থ হিসেবে উপস্থাপন করা। নিজেদের মন্ত্রণালয় পরিচালনায় তারা অক্ষম; অর্পিত দায়িত্ব পালনে তারা অপারগ— মানুষকে এমনটা বোঝানো। যাইহোক, বাস্তবেই কুচক্রী আলী আব্দুল্লাহ সালেহ যা চেয়েছিল তাই হয়েছে। ধীরে ধীরে ইখওয়ানের বলয় সঙ্কুচিত হয়েছে। সমাজ ও রাষ্ট্রে তাদের অবদান রাখার সুযোগ কমে এসেছে। অথচ একসময় তারা শাসন ক্ষমতা প্রায় লাভ করেই বসেছিল।

সত্য পথের হে পথিক! ব্যর্থ গণতন্ত্রের এমন উদাহরণ অনেক দেয়া যাবে। আদতেই আপনি যদি সত্য ভালোবাসেন, তাহলে দলীয় সংকীর্ণতার ঊর্ধ্বে এসে মুক্তমনে ইসলাম ও মুসলিমদের ওপর শিরকী গণতন্ত্রের কুফল নিয়ে চিন্তা করুন। ইনশা আল্লাহ আপনি বাস্তবতা অনুধাবন করতে পারবেন।

# হিযবুত তাহরীর আল-ইসলামী

প্রকৃতপক্ষে হিযবুত তাহরীর এবং তাদের আকীদা, চিন্তাধারা ও মতাদর্শ নিয়ে দীর্ঘ আলোচনা প্রয়োজন। এমনিতে প্রকৃত চক্ষুষ্মানদের নিকট এই দলের অসার চিন্তা-দৃষ্টিভঙ্গি ও অযৌক্তিক, অসংলগ্ন দর্শনের বিষয়টি স্পষ্ট।

তাদের একটা বক্তব্য হল, ঈমান হল কেবল অকাট্য দলীলের ভিত্তিতে তাসদীকের নাম। অথচ এমন বক্তব্য আহলে সুন্নাহ ওয়াল জামাতের আকীদাহ বিরোধী। কারণ এতে কবরের আযাব, মাসীহ দাজ্জালের আত্মপ্রকাশ, ঈসা আলাইহিস সালামের অবতরণ, খলীফা মাহদীর আবির্ভাব ইত্যাদি বিষয়সমূহ অস্বীকার করতে হয়। কারণ তারা মনে করে, 'খবরে ওয়াহেদ'[৫৫] দ্বারা নবীজি ﷺ সম্পর্কে যা জানা যাবে, তার প্রতি ঈমান আনা হারাম। তাদের এমনটা মনে করার কারণ হচ্ছে, এ দলের প্রতিষ্ঠাতা নাবহানী সাহেব হাদীসে মুতাওয়াতির[৫৬] -এর জন্য শর্ত দিয়েছেন, তার বর্ণনাসূত্রের প্রতি স্তরে পাঁচজন বর্ণনাকারী থাকতে হবে। এই শর্ত পূরণ না হলে হাদীস অকাট্য দলীল দ্বারা প্রমাণিত বলে সাব্যস্ত হবে না। কাজেই তার প্রতি ঈমান আনা জায়েজ নেই।

এছাড়াও তারা ফরজ বিধান জিহাদকে অকার্যকর মনে করে। তারা এভাবে বলে, 'খলীফা ব্যতীত জিহাদ নেই', 'শারীরিক প্রস্তুতি এবং অন্যান্য বস্তুগত কর্মকাণ্ডের সুযোগ নেই বলে জিহাদ হবে না'। কখনো কখনো এভাবে বলে, 'রাষ্ট্র নেই, তাই জিহাদ নেই'। এমনি আরো বহু অসংলগ্ন বক্তব্য ও চিন্তাধারার জন্য তারা বিখ্যাত।

হিযবুত তাহরীরের মানহাজের বক্রতা তুলে ধরা আমাদের এই অধ্যায়ের মুখ্য উদ্দেশ্য। আমরা তাদের সেই মানহাজের ব্যাপারে আলোচনা করব যা এই দলটি

---

[৫৫] খবরে ওয়াহিদ- যে হাদিসের মাঝে মুতাওয়াতির হাদিসের সকল শর্ত বিদ্যমান নেই। যার বর্ণনাকারী একজন, দুইজন, তিনজন বা ততোধিক যতক্ষণ পর্যন্ত না এই সংখ্যা এক স্তরে অথবা সকল স্তরে তাওয়াতুরের পর্যায়ে না পৌঁছাবে। সেই হাদিস খবরে ওয়াহেদ বলেই গণ্য হবে। আকীদাহ'র ক্ষেত্রে খবর ওয়াহেদের হাদিসকে অস্বীকার করা রাফেযি, খাওয়ারিজ, মুতাজিলাসহ বিভিন্ন গোমরাহ ফিরকার মত।

[৫৬] যুগ পরম্পরাগত হাদীস

বিপ্লবের পন্থা এবং ইসলামী সমাজ বিনির্মাণের মাধ্যম হিসেবে গ্রহণ করেছে। আমাদের আলোচনা শুধুমাত্র  বিপ্লবের ক্ষেত্রে হিযবুত তাহরীরের কর্মপন্থার মধ্যেই সীমাবদ্ধ থাকবে। আগ্রহী পাঠকগণ হিযবুত তাহরীর সম্পর্কে বিস্তারিত জানার জন্য শাইখ আবু কাতাদা ফিলিস্তিনি, আবু বাসির শামী, ডক্টর সাদেক আমীন প্রমুখ আহলে ইলম ব্যক্তিবর্গের রচনা ও গ্রন্থাবলী অধ্যয়ন করতে পারেন। তাঁদের কিতাবাদিতে এ বিষয়ে যথেষ্ট উপকারী ও মূল্যবান আলোচনা রয়েছে।

# হিযবুত তাহরীর: বিপ্লব সাধনে তাদের কর্মপদ্ধতি

একটি বিপ্লব সংঘটিত করার জন্য এবং বিপ্লবের মধ্য দিয়ে ইসলামী সমাজ নির্মাণ করার জন্য হিযবুত তাহরীর বিভিন্ন সাংগঠনিক কর্মসূচি ও কর্মপন্থা গ্রহণ করেছে। তাদের এসমস্ত কর্মসূচিসমূহ রাজনৈতিক ক্ষেত্রে সদস্যদেরকে পরিণত করে থাকে। কিন্তু ইসলামের অন্যান্য বিষয়ে সদস্যদের ক্রমাগত উন্নতির পথে পরিচালিত করতে পারে না। তারা উম্মাহকে এ সমস্ত চিন্তাধারার কথা বলে সুসংবাদ দিতে থাকে। উম্মাহ যেন এসব চিন্তাধারা গ্রহণ করে নেয় ও সে অনুসারে কাজ করে তাদের সংগঠনের সদস্য হয়ে যায়-তারা সে আহ্বান জানাতে থাকে। তাদের উদ্দেশ্য হলো, এভাবেই তারা শাসন ক্ষমতা পর্যন্ত পৌঁছাবে। চাই সেটা তাদের চিন্তাধারায় চলে আসা উম্মাহর বৃহৎ অংশের মাধ্যমে হোক অথবা রাষ্ট্রপ্রধান, গোত্রপ্রধান কিংবা সামর্থ্যবান অন্য যেকোন সংগঠনের কাছে নুসরাহ্ তথা সাহায্য প্রার্থনা করার মাধ্যমেই হোক।[৫৭] নুসরাহ্ কাদের কাছে তলব করা হচ্ছে? তাদের হাকীকত এবং প্রকৃত অবস্থা কী? তাদের মতে এসবের দিকে নজর দেবার কোনো দরকার নেই।

তাদের গৃহীত এই কর্মপন্থা তথা দাওয়াহ্ ও চিন্তা-ধারা প্রসারের মাধ্যমে সামাজিক বিপ্লবের এই নীতির ব্যর্থতা তারা নিজেরাও স্বীকার করেছে। তাদের ভাষায় এই ব্যর্থতার কারণ হচ্ছে, সামাজিক স্থবিরতা। আর এতে করে তারা শক্তি-সামর্থ্য সম্পন্ন, শান শওকত ও ক্ষমতার অধিকারী মহলের কাছে সাহায্য কামনা করতে

---

[৫৭] মুহাম্মাদ ﷺ বিভিন্ন গোত্রের কাছে ইসলামের দাওয়াহ নিয়ে যেতেন, এবং বিনা শর্তে ইসলাম গ্রহনের দিকে আহ্বান করেন। গোত্রগুলো নানা কারণে এই দাওয়াহ প্রত্যাখ্যান করে। কেউ নেতৃত্বের শর্ত জুড়ে দেয়, কেউ ইসলাম মানতে রাজি হলেও ইসলামের জন্য আরব, পারসিক বা রোমীয়দের সাথে যুদ্ধ করতে অস্বীকার করে। মহান আল্লাহ মদীনার আনসারদের ইসলামের জন্য পছন্দ করেন। তাঁরা ইসলাম গ্রহণ করেন এবং নবী ﷺ ও ইসলামের জন্য মদীনাকে প্রস্তুত করেন, রাযিয়াল্লাহু আনহুম। অতঃপর মহান আল্লাহর নির্দেশে নবী ﷺ মদীনায় হিজরত করেন। হিজবুত তাহরীর এটিকে দলীল হিসেবে উপস্থাপন করে। তারা বলে রাষ্ট্র প্রতিষ্ঠার নববী পদ্ধতি হল কোনো সংগঠন, রাষ্ট্রপ্রধান, গোত্রপ্রধান, সেনাবাহিনী ইত্যাদির কাছে নুসরাহ তালাশ করে। এদের সাহায্যে বা এদের মাধ্যমে ক্ষমতালাভ করে তারা খিলাফাহ প্রতিষ্ঠার স্বপ্ন দেখে। সামর্থ্যবান গোত্র, সংগঠন বা সেনাবাহিনীর কাছে নুসরাহ তালাশকে তারা খিলাফত প্রতিষ্ঠার পূর্বশর্ত হিসেবে উপস্থাপন করে। একে তারা জিহাদেরও শর্ত সাব্যস্ত করে। - সম্পাদক

বাধ্য হয়েছে। এই সাহায্য কামনাকে তারা ইসলামী সমাজ বিনির্মাণের জন্য অবশ্য পূরণীয় শর্ত বলে সাব্যস্ত করেছে। হিযবুত তাহরীরের মতে, এই শর্ত পূরণ না হলে ভূপৃষ্ঠে আল্লাহর খিলাফত প্রতিষ্ঠিত হওয়ার কোনো উপায় নেই। এসবের মধ্য দিয়ে মূলত: হিযবুত তাহরীরের ভাইয়েরা যুগের ফরজে আইন দুই বিধান ই'দাদ ও জিহাদকেই অকার্যকর করে দিয়েছে।

হিযবুত তাহরীরের উদ্ভাবিত উপরোক্ত মানহাজ যে প্রকৃত অর্থে নববী আদর্শের বিরোধী এবং সমাজ বিনির্মাণ ও জাতি গঠনে জগতের প্রাকৃতিক নিয়মের বিপরীত, তাতে কোনো সন্দেহ নেই। উপরোক্ত কারণ ছাড়াও অভিষ্ঠ লক্ষ্যে পৌঁছানোর ক্ষেত্রে তাদের কর্মপন্থা ব্যর্থ হওয়ার আরো একটি কারণ হচ্ছে, ব্যবহারিক বাস্তব জীবনাচারও  তাদের কর্মপন্থার বিপরীত। হিযবুত তাহরীর বিষয়টি এভাবে স্বীকার করেছে – হিযবুত তাহরীর  দেখতে পেল, উম্মাহ তাদের আশা-ভরসার স্থল নেতৃবৃন্দ ও কর্ণধারদের প্রতি আস্থাহীন। মুসলিম ভূখন্ডগুলোতে উপর্যুপরি ষড়যন্ত্র ও চক্রান্তের কারণে প্রতিকূল পরিস্থিতি বিরাজ করছে। জনগণের উপর শাসকগোষ্ঠী অন্যায়, অত্যাচার করছে।  সংগঠনের যুবকদের ওপর শাসকদের অবর্ণনীয় নিপীড়ন নিগ্রহের কারণে সামাজিক পরিবেশ বিপ্লবের জন্য অনুর্বর ও স্থবির। তখন তারা এই অনুর্বরতা ও স্থবিরতা প্রতিকারে সক্ষম সামর্থ্যবান শ্রেণীর কাছে নুসরাহ্ তলবের সিদ্ধান্ত গ্রহণ করে।

হিযবুত তাহরীরের প্রতিষ্ঠাতা নিজ গ্রন্থ 'আত তাকাত্তুল আল হিযবী'-তে এ বিষয়ে গুরুত্বারোপ করে বলেন, “তৃতীয় মারহালা হলো: শাসন ক্ষমতা গ্রহণ। সংগঠন, উম্মাহর সাহায্যে এবং নুসরাহ্ তলব প্রক্রিয়ার মাধ্যমে শাসন ক্ষমতা গ্রহণ করবে”।

ইসলামের জন্য জীবন উৎসর্গকারী হে ভাই! নিজেদের আবিষ্কৃত শর্তের ভিত্তিতে নুসরাহ্ তলবের নামে যে বিদ‘আতের কথা তারা সকাল-সন্ধ্যা আড়ম্বর সহকারে বলতে থাকে, তা বাতিল হওয়ার কয়েকটি কারণ আমরা এখানে আলোচনা করছি।

### প্রথম কারণ:

ইসলাম একটি পরিপূর্ণ জীবন ব্যবস্থা।  আমাদের জীবনের নিশ্চিত-সম্ভাব্য, ছোট-বড় এমন কোন দিককে অবশিষ্ট রাখেনি, যেখানে ইসলামের অনুশাসন ও বিধান

নেই। এমনকি একজন মুসলিম কীভাবে মলমূত্র ত্যাগ করবে, ইসলাম সে বিষয়েও নীতিমালা দিয়ে দিয়েছে। তাহলে আমর বিল মারুফ, নাহি আনিল মুনকার, ইসলামী হদ প্রতিষ্ঠা ও শরীয়তের অন্যান্য বিধান বাস্তবায়নসহ সর্বস্তরের মুসলিমদের কাছে সুপ্রসিদ্ধ আরো বহু কল্যাণের ভিত্তিমূল খিলাফত ব্যবস্থার মত গুরুত্বপূর্ণ ও তাৎপর্যমণ্ডিত বিষয় সম্পর্কে কোনো রূপরেখা না দিয়ে ইসলাম কীভাবে চুপ করে থাকতে পারে?

হিযবুত তাহরীরের মতে ভূ-পৃষ্ঠে আল্লাহর খিলাফত প্রতিষ্ঠার জন্য অবশ্য পূরণীয় শর্ত হল নুসরাহ তলব। এখন কথা হল, হিযবুত তাহরীরের আবিষ্কৃত পন্থাতেই যদি নুসরাহ্ তলবের বিষয়টি সীমাবদ্ধ থাকত, তবে অবশ্যই কুরআন-হাদীসে সে বিষয়ে সুস্পষ্ট আলোচনা থাকত। আর উলামায়ে কেরামও সে বিষয়ে অবশ্যই সুস্পষ্টভাবে আলোচনা করতেন। কিন্তু এমন কিছু খুঁজে পাওয়া যায় না।

দ্বিতীয় কারণ:

হিযবুত তাহরীর খিলাফত প্রতিষ্ঠার জন্য সামর্থ্যবান গোত্র, সংগঠন ,সেনাবাহিনী ইত্যাদির কাছে নুসরাহ তালাশের শর্ত জুড়ে দিয়েছে। অথচ সালফে সালেহীন উলামায়ে কেরামের মধ্যে কেউ ইতিপূর্বে এমন কিছু বলেননি। অতএব, এটা প্রত্যাখ্যাত বিষয়। খিলাফতের অবসান ও বিলুপ্তি ঘটার ব্যাপারে হাদীসে বক্তব্য এসেছে। দ্বীনের উলামায়ে রাব্বানী ও পূর্ববর্তী আলিমরা তাহলে কীভাবে নুসরাহ তালাশ সংক্রান্ত আলোচনার ব্যাপারে উদাসীন থাকতে পারেন? কেনো তাঁরা নিজেদের কিতাবাদিতে সংক্ষিপ্তাকারে হলেও এ বিষয় কিছু উল্লেখ করেননি? আর মুহাম্মাদ ﷺ আনসারদের কাছে যে পদ্ধতিতে নুসরাহ্ তলব করেছিলেন সেটি ছিল সময়োপযোগী, বাস্তবতার দাবি এবং আরবের গোত্রীয় ও গ্রামীণ—সব রকম সামাজিক পরিস্থিতির অনুকূল। কিন্তু আমাদের বাস্তব অবস্থা ব্যতিক্রম।

আমাদের এই সময়ে তাগুতের দল, উম্মাহর ঘাড়ে জগদ্দল পাথরের মতো চেপে বসে আছে। তাই কোনো অবস্থাতেই এই পন্থা বাস্তবায়িত করার সুযোগ নেই। বরং এতে হিতে বিপরীত হবার আশঙ্কা রয়েছে।[৫৮] তাই এভাবে রাষ্ট্রপ্রধান, সেনাবাহিনী

---

[৫৮] মুসলিমদের উপর চেপে বসা শাসকগোষ্ঠী এবং সেনাবাহিনী নব্য ক্রুসেডারদের গোলাম। শাসকগোষ্ঠী নিজেরা তাগুত অন্য দিকে তাদের অনুগত সেনাবাহিনী দলগতভাবে মুরতাদ। যেসব মুসলিম আল্লাহর

ইত্যাদির কাছ থেকে নুসরাহ নিয়ে ক্ষমতালাভ এবং খিলাফত প্রতিষ্ঠার স্বপ্ন দিবা স্বপ্ন ছাড়া আর কিছুই নয়।

## তৃতীয় বিষয়:

ক্ষমতাশালী ও শৌর্যবীর্য সম্পন্ন শ্রেণীর কাছে নুসরাহ তলবের যেই পন্থা নবী করীম ﷺ অনুসরণ করেছেন, তা সাহাবায়ে কেরামকে অনুসরণের নির্দেশ দিয়েছেন—এমন কোনো প্রমাণ নেই। সাহাবীরা পরবর্তীতে রাসুলুল্লাহর ﷺ এ কর্মপন্থা অনুসরণ করেছেন সে ব্যাপারেও কোনো দলীল নেই। হিযবুত তাহরীর মনে করে নুসরাহ তলব ওয়াজিব পর্যায়ের। এটা যদি শরীয়তের দৃষ্টিতে ওয়াজিবই হতো, তাহলে মুহাম্মাদ ﷺ অবশ্যই তাঁর সাহাবীদেরকে স্বীয় এই কর্মনীতিতে অংশগ্রহণের নির্দেশ দিতেন, যেমনিভাবে আল্লাহর রাস্তায় জিহাদের ব্যাপারে সরাসরি নির্দেশ দিয়েছেন। কিন্তু তিনি ﷺ এমন নির্দেশ দেননি। হিযবুত তাহরীরের নীতিনির্ধারক মহল মুহাম্মাদ ﷺ যার আদেশ দেননি সেটাকেই ওয়াজিব বানিয়ে ছেড়েছে। অথচ রাসুলুল্লাহ ﷺ সরাসরি যার নির্দেশ দিয়েছেন -আল্লাহর রাস্তায় জিহাদ- সেটাকেই স্থবির করে দিয়েছে।

## চতুর্থ বিষয়:

নবীজি ﷺ আরব গোত্রগুলোর কাছে নুসরাতের যে পন্থা প্রয়োগ করেছেন, তা ছিল মাক্কী যুগে তথা মুসলিমদের দুর্বল অবস্থায়। তখন পর্যন্ত মদীনায় নবীজির নেতৃত্বে শাসন প্রতিষ্ঠিত হয়নি। আর এ কারণেই কোনো অবস্থাতেই পিছনে ফিরে তাকানো এবং ইসলামী সমাজ বিনির্মাণের ক্ষেত্রে নুসরাহ তলব করাকে অবশ্য পূরণীয় শর্ত বলে সাব্যস্ত করা আমাদের জন্য জায়েজ হবে না। কারণ, আমরা যদি এ কাজ করি, তাহলে দেখা যাবে হিজরত এবং জিহাদ—দ্বীন ইসলামের মহান এই দুই বিধানকে আমরা অকার্যকর করে ফেলছি। অথচ এই দুই ফরজ বিধান এবং

---

শরীয়া বাস্তবায়ন করতে চায় এরা প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে তাদের সাথে যুদ্ধে লিপ্ত। এরা ক্রুসেডার-জায়নবাদী এমনকি হিন্দুত্ববাদীদের পক্ষ নিয়ে মুসলিমদের বুকের রক্ত ঝরাচ্ছে। কাজেই একজন মুসলিম শরীয়া আইন বাস্তবায়নের জন্য এসমস্ত তাগুত,দালালদের কাছ থেকে সাহায্য লাভের আশা কীভাবে করতে পারে? – সম্পাদক।

উভয়ের বিস্তারিত বিধিমালা ও প্রণয়ন কাল বর্ণিত হবার মাধ্যমে এই দ্বীন পূর্ণতা লাভ করেছে।

পঞ্চম বিষয়:

মুহাম্মাদ ﷺ এর নুসরাহ তালাশের স্থায়িত্ব ছিল দুই বছরের মতো। কিন্তু হিযবুত তাহরীর পঞ্চাশ বছরেরও বেশী সময় ধরে নুসরাহ্ তলব করেই চলেছে। সাহায্য কামনা করেই যাচ্ছে। আমাদের জীবদ্দশায় আমরা কি দেখে যেতে পারব, সামর্থবানদের থেকে তারা সাহায্য লাভে ধন্য হয়েছে?

ষষ্ঠ বিষয়:

আমরা সকলেই জানি, মুহাম্মাদ ﷺ অমুসলিমদের থেকে এবং মুশরিক গোত্রগুলোর থেকে সাহায্য, সহায়তা, সহযোগিতা ও সমর্থন চেয়েছেন; তাদের কাছে ইসলাম পেশ করার পর। কিন্তু হিযবুত তাহরীর, সাহায্য ও নুসরাহ লাভের জন্য এভাবে অপেক্ষা করে বসে আছে যে, খিলাফতে রাশেদা প্রতিষ্ঠার লক্ষ্যে আন্দোলনরত ইসলামের অনুসারীদের পক্ষ থেকে স্বয়ংক্রিয়ভাবে সাহায্য চলে আসবে।

প্রিয় ভাই একটু লক্ষ্য করুন! তারা একদিকে ইসলামী সমাজ বিনির্মাণের ক্ষেত্রে রাসুলুল্লাহ ﷺ-কে অনুসরণের দাবী করে থাকে। অপরদিকে বাস্তবে যাদের কাছে নুসরাহ তলবের কথা বলে থাকে, সেই দল নির্বাচনের ক্ষেত্রে তারা নবীজির পদ্ধতির বিরোধিতা করে!

সপ্তম বিষয়:

আমরা দেখলাম, শক্তি-সামর্থ্য ও ক্ষমতার অধিকারীদের কাছ থেকে সাহায্য কামনা করাকে ইসলামী সমাজ নির্মাণের জন্য অবশ্য পূরণীয় ও অনিবার্য বিষয় হিসেবে সাব্যস্ত করেছে হিযবুত তাহরীর। আর এর পরিণতি হচ্ছে বহু হাদীস দ্বারা প্রমাণিত কেয়ামত পর্যন্ত অব্যাহত জিহাদের বিধান অকার্যকর হয়ে যাওয়া। জিহাদের শাখাগত বিধিমালা এবং এসংক্রান্ত সুস্পষ্ট আয়াতসমূহ —যা সশস্ত্র

সংগ্রামের নির্দেশ দেয়— অকার্যকর ও রহিত হয়ে যায়। যেমন আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা ইরশাদ করেন-

كُتِبَ عَلَيْكُمُ الْقِتَالُ ﴿البقرة: ٢١٦﴾

'তোমাদের ওপর কিতালকে (সশস্ত্র সংগ্রাম) ফরজ করা হয়েছে'। [৫৯]

আল্লাহ তা'আলা আরও ইরশাদ করেন-

وَقَاتِلُوهُمْ حَتَّىٰ لَا تَكُونَ فِتْنَةٌ وَيَكُونَ الدِّينُ كُلُّهُ لِلَّهِ ﴿الأنفال: ٣٩﴾

'তোমরা তাদের বিরুদ্ধে সশস্ত্র সংগ্রাম চালিয়ে যাও যতক্ষণ ফিৎনা নির্মূল না হয় এবং দ্বীন সর্বতোভাবে আল্লাহর জন্য সাব্যস্ত না হয়'। [৬০]

তিনি আরও ইরশাদ করেন-

وَقَاتِلُوا الْمُشْرِكِينَ كَافَّةً كَمَا يُقَاتِلُونَكُمْ كَافَّةً ﴿التوبة: ٣٦﴾

'তোমরা সার্বিকভাবে তাদের বিরুদ্ধে সশস্ত্র সংগ্রাম চালিয়ে যাওয়া যেমনিভাবে তারা সার্বিকভাবে তোমাদের বিরুদ্ধে চালিয়ে যাচ্ছে'। [৬১]

এ সমস্ত আয়াত এবং এজাতীয় আরো বহু মাদানী যুগের আয়াত থেকে আমরা চোখ ফিরিয়ে রাখতে পারি না। দ্বীন ইসলামে নব-উদ্ভাবিত দৃষ্টিভঙ্গি সংযোজনকারী লোকদের ইচ্ছা অনুসারে আমরা এরকম অসংখ্য আয়াতকে অকার্যকর হিসেবে মেনে নিতে পারি না।

## অষ্টম বিষয়:

---

[৫৯] সূরা আল-বাকারাহ ; ০২: ২১৬
[৬০] সূরা আনফাল; ০৮ : ৩৯
[৬১] সূরা আত-তাওবা; ০৯: ৩৬

আফগানিস্তান, চেচনিয়া, বসনিয়া, ইরাক এমনকি হিযবুত তাহরীরের কেন্দ্রভূমি ফিলিস্তিনে এ পর্যন্ত আল্লাহর রাস্তায় জিহাদের বিভিন্ন ফ্রন্ট, বিভিন্ন মাধ্যম তৈরি হয়েছে। আল্লাহর রহমতে এ সমস্ত রনাঙ্গণ আজ প্রস্তুত হয়ে আছে। কিন্তু এসব অঙ্গনে তাদের উল্লেখযোগ্য কোনো সক্রিয়তা আমরা দেখতে পাইনি। দ্বীনি মেহনতে তারা যদি আন্তরিক হতো, অন্তত আড়ম্বর সহকারে নুসরাহ তলবের যে পদ্ধতির দাবি তারা করে থাকে, তাতেও যদি তারা পুরোপুরি একনিষ্ঠ হতো, তবে এসব রনাঙ্গণ থেকে তারা সে সাহায্য প্রাপ্তির আশা করত। কারণ, এসব ময়দানই তো সাহায্য প্রাপ্তি ও কর্তৃত্ব প্রতিষ্ঠার স্থান। কিন্তু তারা এসমস্ত ফ্রন্ট থেকে নুসরাহ তলব করেনি।

## নবম বিষয়:

হিযবুত তাহরীর ১৩ বছরের অনধিক এক মেয়াদকাল নির্ধারণ করে দিয়েছে প্রতিশ্রুত খিলাফত ব্যবস্থা পুনঃপ্রতিষ্ঠার জন্য। নবুওয়্যাত লাভের পর, নুসরাহ্ প্রাপ্তির পূর্বে রাসুলুল্লাহ ﷺ মক্কায় ১৩ বছর অবস্থান করেছিলেন। এখান থেকেই মূলত: তাদের এই মেয়াদকাল নির্ধারণ। তাদের নির্ধারিত এই মেয়াদকাল পার হয়ে গিয়েছে অথচ খিলাফত প্রতিষ্ঠিত হয়নি । এরপর তারা আবারও অনুরূপ মেয়াদকাল নির্ধারণ করেছে। দ্বিতীয়বারও লক্ষ্যে পৌঁছানো ছাড়াই মেয়াদকাল পার হয়ে গিয়েছে। ৫৪ টি বছর এভাবে চলে গিয়েছে, কিন্তু তারা এখনো মক্কী যুগ থেকে বের হয়ে আসতে পারছে না। আজও তারা অপেক্ষায় রয়েছে নুসরাহ্ প্রাপ্তির।

প্রিয় পাঠক! তাদের এই হঠকারিতার কথা একটু চিন্তা করে দেখুন, তা কতটা বাস্তবতা বিবর্জিত!

## দশম বিষয়:

হিযবুত তাহরীর যে নুসরাহ্'র স্বপ্ন দেখে যাচ্ছে, তর্কের খাতিরে ধরে নিলাম যে তা একদিন পূরণ হবে। তবুও তো এর জন্য এমন একদল লোকের প্রয়োজন[৬২] যারা দুনিয়ার জীবন,খ্যাতি,ক্ষমতার লোভ, ধন-সম্পদকে অবলীলায় তুচ্ছজ্ঞান

[৬২] হিযবুত তাহরীর যাদের কাছে নুসরাহ তলব করে। -সম্পাদক

করতে পারে। এমন গুণাবলী সম্পন্ন একদল মানুষ পাওয়া বর্তমান যুগে ধরতে গেলে প্রায় অসম্ভব । কারণ, এই যুগে তাগুত গোষ্ঠী সেনাবাহিনীকে গোলাম বানিয়ে রাখে। আর উম্মাহর কাঁধে চেপে বসা তাগুত গোষ্ঠীর কর্তৃত্বে যতই দিন অতিবাহিত হচ্ছে, উম্মাহ ততই এ সমস্ত উচ্চ মানবিক গুণ ও উন্নত জীবনাচার থেকে দূরে সরে যাচ্ছে। অথচ নুসরাহ্'র জন্য এগুলো একান্তই প্রয়োজন। উপরে যে গুণাবলীর কথা বলা হলো, সাধারণ মানুষের মধ্যেই এগুলো পাওয়া দুষ্কর। হিযবুত তাহরীর খিলাফাহ্ প্রতিষ্ঠার জন্য যাদের সাহায্যের অপেক্ষায় বসে আছে, তাদের মাঝে কীভাবে সেগুলো পাওয়া যেতে পারে?

প্রকৃতপক্ষে, হিযবুত তাহরীর যে নুসরাহ্'র জন্য প্রয়াস চালিয়ে যাচ্ছে এবং আশা নিয়ে বসে আছে, তা নিছক কল্পনা ও প্রতারণার মরীচিকা ছাড়া আর কিছুই নয়। তাদের দাবিকৃত এই নুসরাহ্ কেবলই একটি অজুহাত, যা তাদেরকে ফরজে আইন জিহাদকে অকার্যকর করার পক্ষে বৈধতা দিচ্ছে। ইচ্ছায় হোক অনিচ্ছায় হোক— তারা মূলত: এই কাজই করে যাচ্ছে। তাদের এই নব-উদ্ভাবিত মানহাজ ইতিপূর্বে চর্চা করে গেছে রাফেজী শিয়া গোষ্ঠী ও মুরতাদ কাদিয়ানী গোষ্ঠী। তারা সকলেই জিহাদকে অকার্যকর সাব্যস্ত করেছিল।

প্রিয় পাঠক! বিষয়টি আরো স্পষ্ট করার নিমিত্তে আমরা কিছু উদাহরণ তুলে ধরছি, যা তারা নিজেদের মুখে স্বীকার করেছে এবং নিজেদের হাতে লিখেছে। এসব উদাহরণ থেকে ইনশাআল্লাহ তাদের প্রকৃত অবস্থা জানা যাবে। মুহাম্মাদ ﷺ-'র মানহাজ বিরোধী তাদের ভ্রান্ত মানহাজের গোপন বিষয় ফাঁস হয়ে যাবে।

ইসলামকে কেবল রাজনৈতিক কর্মকাণ্ডে সীমাবদ্ধ করে দ্বীনের অন্যান্য বিষয়কে[৬৩] একরকম পাশ কাটিয়ে হিযবুত তাহরীর খিলাফত প্রতিষ্ঠা করতে চায়। ‘বিপ্লব সৃষ্টিতে হিযবুত তাহরীরের পন্থা’গ্রন্থে বলা হচ্ছে- “যে সমস্ত সংগঠন অরাজনৈতিক কর্মকাণ্ডে ব্যস্ত থাকে, মূলধারার ইসলামী আন্দোলনের সঙ্গে তাদের কোনো সম্পর্ক নেই। খিলাফত পুনরুদ্ধার ও আল্লাহর শাসন প্রতিষ্ঠার যেই লক্ষ্য বাস্তবায়ন মুসলিমদের ওপর ওয়াজিব, এসব সংগঠন কখনোই সে লক্ষ্যে পৌঁছতে সক্ষম নয়। যেমন-

---

[৬৩] বিশেষত জিহাদ ফি সাবিলিল্লাহকে।

১. যেসব সংগঠন কল্যাণমূলক বিভিন্ন কাজ করে থাকে। যেমন- মাদ্রাসা ও হাসপাতাল চালু, গরীব অসহায় ও দুঃস্থদের সাহায্য করা ইত্যাদি।

২. যেসব সংগঠন ইবাদাত ও সুন্নাহ্ পালনে উৎসাহ প্রদানের কাজ করে থাকে।

৩. যেসব সংগঠন আমর বিল মা'রূফ ও নাহি আনিল মুনকার[৬৪] করে থাকে।

৪. যেসব সংগঠন সমাজ সংশোধন এবং উন্নত চরিত্র বিনির্মাণে কাজ করে থাকে।"

এতে আরও বলা হয়, "হিযবুত তাহরীর একটি রাজনৈতিক সংগঠন যা ইসলামী চিন্তাধারার ওপর প্রতিষ্ঠিত। এটি রূহানী পৌরহিত্যমূলক কোনো সংগঠন নয়। না এটি কোন আমলী সংগঠন। কোনো শিক্ষামূলক বা দাতব্য জনকল্যাণমূলক সংগঠনও এটি নয়।"

তাদের এই দৃষ্টিভঙ্গি অবিবেচনাপ্রসূত। এটার ব্যাপারে আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলার পক্ষ থেকে কোনো দলীল প্রমাণ নাযিল হয়নি। এর মধ্য দিয়েই হিযবুত তাহরীর ইসলামকে তার অন্যান্য সকল অঙ্গ ও অধ্যায় থেকে বিচ্ছিন্ন করে দিয়েছে। তারা এই যুক্তি দেখায় যে, সেসবের দ্বারা ইসলাম রাজনৈতিক কর্তৃত্ব লাভ করতে পারে না। ক্ষমতার আসনে অধিষ্ঠিত হতে পারে না। তাদের দৃষ্টিতে রাজনৈতিক অঙ্গন ছাড়া ইসলামে যেন আর কিছুই নেই! তারা জোর করে ইসলামকে শুধু রাজনীতির মধ্যেই সীমাবদ্ধ করতে চায়। বলতে চায়, শুধু রাজনীতির দ্বারাই খিলাফত পুনঃপ্রতিষ্ঠা লাভ করবে। এ দলের এটা জানা নেই, ইসলাম এমনই পরিপূর্ণ একটি জীবনব্যবস্থা, তা তার শাখা-প্রশাখার পৃথকীকরণ মেনে নেয় না। মানহাজ, আকীদা, আখলাক, মুয়ামালাত[৬৫], ইবাদাত, আধ্যাত্মিকতা, শরয়ী রাজনীতি, জিহাদ ফি সাবিলিল্লাহ্—সবকিছু মিলিয়েই ইসলাম। কখনোই একটির বিপরীতে অন্যটিকে দাঁড় করানো, একটিকে বাদ দিয়ে অন্যটিকে প্রাধান্য দেয়ার কোনো সুযোগ নেই। বরং এটি পরিপূর্ণ ও পূর্ণাঙ্গ একটি জীবন ব্যবস্থা, যার এক শাখা অন্য শাখার জন্য পরিপূরক। যার একাংশ অন্য অংশের জন্য সত্যায়ন।

---

[৬৪] সৎ কাজের আদেশ ও অসৎ কাজ থেকে নিষেধ।

[৬৫] লেনদেন

হিযবুত তাহরীর আরো বলে- "হিযবুত তাহরীরের সকল কার্যক্রম হচ্ছে রাজনৈতিক। শিক্ষাদানের সঙ্গে তার কার্যক্রমের সম্পর্ক নেই। অতএব, এটি কোনো মাদ্রাসা নয়। একইভাবে ওয়াজ-নসিহত এবং ধর্মীয় দিক-নির্দেশনা প্রদান আমাদের কার্যক্রমের অন্তর্ভুক্ত নয়। আমাদের কার্যক্রম শুধুই রাজনৈতিক, যেখানে ইসলামের প্রকৃত চিন্তাধারা, বিধিমালা এবং নিয়ম-নীতি সম্পর্কে জানানো হবে যেন সে অনুসারে কাজ করা যায়।"

আরও বলা হচ্ছে— "হিযবুত তাহরীর একটি রাজনৈতিক সংগঠন। কোনো আধ্যাত্মবাদী সংগঠন নয়। না কোনো আমলের অনুশীলনমূলক সংগঠন, শিক্ষাগত সংগঠন কিংবা কোনো দাতব্য সংগঠনও নয়।"

আরও বলা হচ্ছে- "হিজবুত তাহরীরের কার্যক্রম সম্পূর্ণভাবে রাজনৈতিক, চাই প্রত্যক্ষভাবে শাসন ক্ষমতার সঙ্গে তার সম্পৃক্ততা থাকুক কিংবা না থাকুক। কিন্তু কখনোই শিক্ষা-দীক্ষা তার কার্যক্রমের অন্তর্ভুক্ত নয়। অতএব, এটি কোনো মাদ্রাসা নয়। ওয়াজ-নসিহত এবং ধর্মীয় দিক-নির্দেশনা প্রদান এই সংগঠনের কার্যক্রমের অন্তর্ভুক্ত নয়। এর কার্যক্রম শুধুই রাজনৈতিক, যেখানে ইসলামের সঠিক চিন্তা, দর্শন ও বিধিমালা জানানো হবে তদনুযায়ী কাজ করার জন্য।"

আমি এই সংগঠনের লোকদেরকে বলতে চাই—মুফতিরা, আলেমরা, বক্তারা এবং শিক্ষকরা আপনাদের সংগঠনের সদস্য হোক, তা যদি আপনাদের আগ্রহের বিষয় না হয়ে থাকে, তবে আপনারা আসলে কাদেরকে সদস্য করতে আগ্রহী? একদল ডাকাতকে? একদল মূর্খকে? একদল চোরকে? ফিৎনা-ফাসাদ ও অনিষ্ট সৃষ্টিকারীদেরকে?? এদেরকে নিয়ে আপনারা উম্মাহর নেতৃত্ব দেবেন? আল্লাহর হুকুম কায়েম করবেন?? এদের সাহায্য মুসলিম সমাজ নির্মাণ করবেন?

হিজবুত তাহরীর আরো বলেছে — "নিশ্চয়ই হিজবুত তাহরীর মূলগতভাবে একটি ইসলামী সংগঠন। তবে অপরাপর ইসলামী দলগুলোর মত সাধারণ কোনো ইসলামী সংগঠন নয়। হিজবুত তাহরীর মানুষকে ইসলাম শিক্ষা দেয় না। মুসলিমদেরকে ইসলামের দাওয়াত দেয় না। মানুষকে ইসলাম গ্রহণের উপদেশ দেয় না। কারণ, ইসলাম তো এ সংগঠনের কেবল উৎস, কর্মসূচি নয়। ইসলাম তাদের ভিত্তি, পরিচয় নয়।"

আরও বলা হচ্ছে- “এ কারণে ইসলামী দাওয়াতে নিয়োজিত সংগঠনের অপরিহার্য দায়িত্ব হলো, নিজেকে একটি রাজনৈতিক সংগঠন হিসেবে দাঁড় করানো। আধ্যাত্মিকতা, চারিত্রিক উৎকর্ষ সাধন, আমল-আখলাক, শিক্ষা-দীক্ষা বা এজাতীয় কোনো কিছু দিয়ে নিজের কাঠামোকে সাজানো উচিত নয়। বরং অপরিহার্য হলো, কেবল রাজনৈতিক সংগঠন হিসেবে নিজেকে প্রতিষ্ঠিত করা। আর এ কারণেই হিজবুত তাহরীর— যা একটি ইসলামী সংগঠন—একটি রাজনৈতিক সংগঠন হিসেবে সর্বতোভাবে রাজনৈতিক কর্মকাণ্ডে নিয়োজিত থাকে।”

হে হিজবুত তাহরীরের ভাইয়েরা! মানুষকে যদি আপনারা ইসলাম শিক্ষা না-ই দেন, মানুষের কাছে যদি আল্লাহর দ্বীনের দাওয়াত না-ই পৌঁছান, আমর বিল মারুফ তথা সৎকাজের আদেশ যদি না-ই করেন, নাহি আনিল মুনকার' তথা অসৎ কাজ থেকে বারণ যদি না-ই করেন, আপনাদের দলের সদস্যদের এবং সাধারণভাবে সকল মুসলিমের আত্মশুদ্ধির চিন্তা যদি আপনাদের মাঝে আসলেই না থাকে, চারিত্রিক উৎকর্ষ সাধনে, মানুষকে তার অনুশীলন ও প্রশিক্ষণ প্রদানে যদি আপনারা নিয়োজিত না হন, তবে তো আপনাদের ব্যাপারে এমনটাই বলা শোভা পায় যে, আপনারা একটি ধর্মহীন সংগঠনের সদস্য...! আল্লাহর দ্বীনের জন্য কাজ করা যদি আপনাদের কর্মসূচিতে না থাকে, আপনাদের বৈশিষ্ট্যের অন্তর্ভুক্ত না হয়, ইসলাম যদি আপনাদের পরিচয় না হয়, তবে আপনাদের সঙ্গে ইসলামের সম্পর্ক কী আর ইসলামের সঙ্গেই বা আপনাদের সম্পর্ক কী...!

মুহাম্মাদ ﷺ ইরশাদ করেন,

« مَنْ رَأَى مِنْكُمْ مُنْكَرًا فَلْيُغَيِّرْهُ بِيَدِهِ فَإِنْ لَمْ يَسْتَطِعْ فَبِلِسَانِهِ فَإِنْ لَمْ يَسْتَطِعْ فَبِقَلْبِهِ وَذَلِكَ أَضْعَفُ الْإِيمَانِ ».

“তোমাদের মধ্যে কেউ যদি কোনো অন্যায় দেখে তবে সে যেন হাত দিয়ে তা প্রতিহত করে। যদি তার সামর্থ্য না থাকে তবে মুখ দিয়ে তা প্রতিহত করে। তাও

যদি না পারে তবে অন্তর দিয়ে যেন তা প্রতিহত করে। আর এটি ঈমানের সবচেয়ে দুর্বল অবস্থা।”[৬৬]

ইমাম জাসসাস বলেন, “কুরআন এবং নবী ﷺ থেকে বর্ণিত হাদীসের আলোকে আমরা পূর্বে যা উল্লেখ করেছি, তাতে আমর বিল মারুফ ও নাহি আনিল মুনকার ফরজ হওয়ার বিষয়টি সন্দেহাতীতভাবে প্রমাণিত হয়ে গিয়েছে। আমাদের আলোচনা থেকে এটিও প্রতীয়মান হলো যে, এটি ফরজে কেফায়া। অর্থাৎ কিছু লোক আদায় করলে সকলের পক্ষ থেকে তা আদায় হয়ে যায় এবং অন্যরা দায়িত্ব মুক্ত হয়ে যায়। আর এ কারণেই এটি ফরজ হওয়ার ক্ষেত্রে পাপী ও পূণ্যবান লোকের মাঝে কোনো পার্থক্য নেই। কারণ, কোনো ব্যক্তি যদি একটি ফরজ ছেড়ে দেয়, এতে অন্যান্য ফরজ দায়িত্ব থেকে সে মুক্ত হতে পারে না। উদাহরণস্বরূপ, কেউ যদি নামায ছেড়ে দেয়, এতে রোযার ফরজ দায়িত্ব এবং অন্যান্য ইবাদাত পালনের আবশ্যকতা থেকে সে মুক্ত হতে পারে না। একইভাবে কেউ যদি কোনো ভাল কাজই না করে এবং কোনো প্রকার খারাপ কাজ থেকে নিজে বিরত না থাকে, তবুও আমর বিল মারুফ এবং নাহি আনিল মুনকার তথা অন্যকে ভালো কাজের আদেশ দেয়া ও অন্যায় কাজ থেকে বিরত রাখার ফরজ দায়িত্ব থেকে সে অব্যাহতি লাভ করতে পারে না।”

হিযবুত তাহরীর আরও বলছে- “হিযবুত তাহরীর তাদের চলার পথে চ্যালেঞ্জের নীতি আঁকড়ে ধরেছে। তাদের বৈপ্লবিক পথ চলায় তারা খোলামেলা ও দ্ব্যর্থহীন। কিন্তু তা সত্ত্বেও তারা রাজনৈতিক কর্মকাণ্ডের মধ্যেই নিজেদের কার্যক্রম সীমাবদ্ধ রেখেছে। বৈষয়িক ও বস্তুতান্ত্রিক কোনো সক্রিয়তার পথে তারা পা বাড়ায়নি, চাই তা শাসক মহলের বিরুদ্ধে হোক অথবা তাদের দাওয়াতের পথে অন্তরায় সৃষ্টিকারী অন্য কোনো শ্রেণীর বিরুদ্ধে হোক কিংবা তারা শাস্তির সম্মুখীন হচ্ছে এমন যে কারো বিপক্ষে হোক। আর এমনটি তারা করে থাকে মক্কায় দাওয়াতের ক্ষেত্রে রাসূলুল্লাহ ﷺ-এর আদর্শিক কর্মপন্থার অনুসরণে। কারণ, তিনি মদীনায় হিজরতের পূর্ব পর্যন্ত কোনো প্রকার বৈষয়িক সক্রিয়তার সঙ্গে জড়িয়ে পড়েননি।”

---

[৬৬] সহীহ মুসলিম, হাদীস নং-১৮৬

অন্যত্র তারা বলছে- মুসলিমদের ওপর অপরিহার্য কর্তব্য হলো, তারা নিজেদের কাজকর্ম ও চলাফেরায় ইসলামের প্রতিফলন ঘটাবে। উদ্দিষ্ট লক্ষ্যে পৌঁছার ক্ষেত্রে ইসলামের বিশেষ নির্দেশনা রয়েছে। তেমনি একটি নির্দেশনা হলো, খিলাফত রাষ্ট্র পুনরুদ্ধারের মধ্য দিয়ে ইসলামী জীবন ব্যবস্থার মাধ্যমে সমাজ পুনর্গঠনের দাওয়াহ্ পেশ করা। বুদ্ধিবৃত্তিক লড়াই ও রাজনৈতিক সংগ্রামের এই কর্মপন্থা আঁকড়ে ধরে থাকা। আর বস্তুতান্ত্রিক কর্মকাণ্ড থেকে দূরে থাকা। ইসলাম নির্দেশিত শরীয়তসম্মত পন্থা এটাই। সন্ত্রাসী আখ্যা পাবার ভয়ে ভীত হয়ে পালিয়ে বেড়ানো শরীয়তসম্মত পন্থা নয়।”

তারা আরও বলে, “ হিযবুত তাহরীর বাস্তব পরিমণ্ডলে দাওয়াহ নিয়ে ব্যস্ত থাকে। দাওয়াহ্ ছাড়া অন্য কোনো কিছুতে তারা জড়ায় না। এমনকি দাওয়াহ ভিন্ন অন্য কোনো কাজ করাকে দাওয়াতের পথে অন্তরায় ও প্রতিবন্ধক বলে মনে করে থাকে। তাদের জন্য সাধারণভাবে এমন কোনো কিছুর সঙ্গে জড়িয়ে পড়া একেবারেই জায়েজ নয়।”

আরও বলা হচ্ছে- “এ কারণেই এমন সংগঠন যাদের কাজ হচ্ছে দাওয়াত চালিয়ে যাওয়া, তাদের জন্য অন্যান্য সংগঠনের মতো দাওয়াহ ভিন্ন অন্য কোনো কাজে জড়িয়ে পড়া জায়েজ নয়। বরং চিন্তার প্রসার ও দাওয়াতের মাঝেই সীমাবদ্ধ থাকা উচিত।”

হিযবুত তাহরীরের  কর্মসূচিতে আমরা দেখতে পাচ্ছি যে, বৈষয়িক সক্রিয়তা হিসাবে তারা জিহাদকে সঙ্গত মনে করে না। জিহাদের কথা বলে না এবং তা সমর্থনও করে না। জিহাদ তাদের কর্মসূচির ভেতরেই নেই। বরং এটি একটি রাজনৈতিক সংগঠন যারা শুধু রাজনীতির কথাই বলে এবং রাজনীতির জিহাদ করে। তাদের কাজ হচ্ছে রাজনৈতিক সংগ্রাম ও বুদ্ধিবৃত্তিক লড়াই। শুধু তাই নয়, তারা জিহাদকে সুউচ্চ সেই অভীষ্ট লক্ষ্য অর্জনের পথে অন্তরায় ও প্রতিবন্ধক মনে করে, যার মাধ্যমে তারা সমাজ পরিবর্তন করবে ও খিলাফত প্রতিষ্ঠা করবে। তাদের সেই সুউচ্চ লক্ষ্য হচ্ছে রাজনৈতিক কর্মকাণ্ড। এটুকুতেই তারা ক্ষান্ত নয়, নিজেদের উদ্ভাবিত এই পন্থাকে তারা শরীয়তসম্মত পন্থা মনে করে। দাবী করে ইসলাম এটাকেই অনুসরণের আদেশ দিয়েছে। তাই, তাদের মতে, কোনো অবস্থাতেই এই পন্থাকে উপেক্ষা করা জায়েজ নয়। সারকথা হলো, জিহাদ তাদের

মতে সমাজ পরিবর্তনের ক্ষেত্রে একটি নব-উদ্ভাবিত পন্থা এবং এই পন্থা অনুসরণ করা  নববী মানহাজের বিরোধী(!)

আল্লাহর কসম! তারা যা বলছে, দ্বীন ও মিল্লাতের শত্রুরা মুসলিমদের কাছ থেকে তো সেটাই আশা করে। আর তা হল, মুসলিমরা তাদের অভিধান থেকে ফরজ জিহাদকে তুলে দেবে। এই সুযোগে শত্রুরা পশুর মতো পাইকারি হারে তাদেরকে কসাইখানায় নিয়ে যাবে।

ইবনে দাকিক আল'ঈদ বলেন,“ক্বিয়াস তথা স্বাভাবিক যুক্তির দাবি হল, উসিলা তথা উপলক্ষ্যমূলক আমলসমূহের মধ্যে জিহাদ সর্বশ্রেষ্ঠ হওয়া। কারণ, এই জিনিস আল্লাহর দ্বীনের প্রচার ও বিস্তার এবং কুফরীর প্রতিরোধ ও প্রতিকারের মাধ্যম। আর এইসব বিষয়ের যেমন ফযিলত ও প্রাধান্য রয়েছে, তেমনি জিহাদেরও অনুরূপ ফজিলত ও শ্রেষ্ঠত্ব থাকাটা সাধারণ যুক্তির দাবি। আল্লাহই সর্বজ্ঞ”।

আল্লাহ সুবহানাহু ওয়া তা’আলা ইরশাদ করেন -

وَقَٰتِلُوهُمۡ حَتَّىٰ لَا تَكُونَ فِتۡنَةٞ وَيَكُونَ ٱلدِّينُ كُلُّهُۥ لِلَّهِۚ فَإِنِ ٱنتَهَوۡاْ فَإِنَّ ٱللَّهَ بِمَا يَعۡمَلُونَ بَصِيرٞ۝﴿الأنفال: ٣٩﴾

‘তোমরা কাফেরদের বিরুদ্ধে লড়াই করতে থাকো, যতক্ষণ না ফিতনা বাকী থাকবে  এবং  দ্বীন সম্পূর্ণভাবে আল্লাহ তা’আলার জন্যেই (নির্দিষ্ট) হয়ে যায়, অতঃপর, যদি তারা নিবৃত্ত হয়, তবে আল্লাহ তা’আলাই হবেন তাদের কার্যকলাপের পর্যবেক্ষণকারী। [৬৭]

উক্ত আয়াতের ব্যাপারে ইমাম তাবারী রাহিমাহুল্লাহ তাঁর তাফসীরে বলেন, “অতঃপর তাদের সাথে যুদ্ধ করতে থাকো যতক্ষণ না শিরক নির্মূল হয়। এবং অংশীদারবিহীন একমাত্র আল্লাহর ইবাদাত করা হয়। যার ফলে ভূপৃষ্ঠে আল্লাহর বান্দাদের থেকে বিপদ দূরীভূত হয়ে যাবে —আর সে বিপদ হচ্ছে ফিৎনা'। এবং আল্লাহর সমস্ত হুকুম প্রতিষ্ঠিত হয়ে যাবে। আর তখন আনুগত্য ও ইবাদাত

[৬৭] সূরা আল-আনফাল; ০৮: ৩৯

একমাত্র আল্লাহর জন্য নির্দিষ্ট হয়ে যাবে। তিনি ব্যতীত অন্য সবকিছুর পূজা-অর্চনা, গোলামি পরিত্যাজ্য হয়ে যাবে।”

আল্লাহ সুবহানাহু ওয়া তা’আলা বলেন,

إِلَّا تَنفِرُوا يُعَذِّبْكُمْ عَذَابًا أَلِيمًا وَيَسْتَبْدِلْ قَوْمًا غَيْرَكُمْ ﴿التوبة: ٣٩﴾

‘যদি তোমরা বের না হও তবে তিনি তোমাদেরকে যন্ত্রণাদায়ক শাস্তি দেবেন এবং তোমাদেরকে অন্য জাতি দ্বারা প্রতিস্থাপন করবেন’। [৬৮]

শাইখুল ইসলাম ইবনে তাইমিয়া রাহিমাহুল্লাহ বলেন,“এই আযাব কখনো আল্লাহর পক্ষ থেকে হয়, আবার কখনও তাঁর বান্দাদের হাতে হয়। মানুষ যখন আল্লাহর রাস্তায় জিহাদ ছেড়ে দেয়, তখন তিনি তাদেরকে এভাবে বিপদের মুখোমুখি করেন যে, পরস্পরের মাঝে শত্রুতা সৃষ্টি হয়। আর এতে করেই তাদের মাঝে ফিতনার প্রাদুর্ভাব হয়। বাস্তবতা এমনই। কারণ মানুষ যখন আল্লাহর রাস্তায় জিহাদে আত্মনিয়োগ করে, তখন আল্লাহ তা’আলা তাঁদের অন্তরকে একীভূত করে দেন। তাদের মাঝে সদ্ভাব সম্প্রীতি সৃষ্টি করে দেন। এবং তাঁদের সকলকে তাঁর নিজের শত্রু ও তাঁদের শত্রুদের ওপর বিজয় দান করেন। আর যদি মানুষ আল্লাহর রাস্তায় বের না হয়, তবে আল্লাহ তা’আলা তাদের মাঝে বিভক্তি সৃষ্টি করে দেন। একে অন্যকে আক্রমনের স্বাদ আস্বাদন করার মাধ্যমে শাস্তি দিয়ে থাকেন। এমনিভাবে আল্লাহ তা’আলা ইরশাদ করেন-

وَلَنُذِيقَنَّهُم مِّنَ الْعَذَابِ الْأَدْنَىٰ دُونَ الْعَذَابِ الْأَكْبَرِ لَعَلَّهُمْ يَرْجِعُونَ ﴿السجدة: ٢١﴾

‘গুরু শাস্তির পূর্বে আমি অবশ্যই তাদেরকে লঘু শাস্তি আস্বাদন করাব, যাতে তারা প্রত্যাবর্তন করে’। [৬৯]

মানুষের হাতে যে শাস্তি দেয়া হয়, তা লঘু শাস্তির অন্তর্ভুক্ত। আল্লাহ তা’আলা মুশরিকদেরকে আযাবের যে প্রতিশ্রুতি দিয়েছেন, বদরের ঘটনা দ্বারা তা পূরণ করা হয়েছে।”

---

[৬৮] সূরা আত-তাওবা; ০৯: ৩৯
[৬৯] সূরা আস-সাজদা; ৩২: ২১

শাইখুল ইসলাম রাহিমাহুল্লাহ আরো বলেন, "এটিও প্রত্যেক প্রজন্মের প্রতি আল্লাহর সম্বোধন। এতে তিনি জানাচ্ছেন যে, যারা (আল্লাহ কর্তৃক) নির্দেশিত জিহাদ থেকে বিরত থাকবে, আল্লাহ তা'আলা তাদের স্থলে এমন সম্প্রদায়কে নিযুক্ত করে দেবেন, যারা জিহাদকে প্রতিষ্ঠা করবে। আর এটাই বাস্তবতা। নিঃসন্দেহে আল্লাহর দ্বীনের স্তম্ভ সুদৃঢ় থাকে পথপ্রদর্শক কিতাব এবং সাহায্যকারী লৌহের মাধ্যমে। আল্লাহ তা'আলাই এমনটি উল্লেখ করেছেন। তাই প্রত্যেকের কর্তব্য হলো, আল্লাহ তা'আলার দিকে তাকিয়ে তাঁর সাহায্য লাভের আশায় তাঁরই সহায়তা নিয়ে ঐশী গ্রন্থ ও লৌহের মাঝে সমন্বয় সাধনে প্রয়াসী হওয়া।"

ইবনুল কাইয়্যিম রাহিমাহুল্লাহ বলেন, "আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা ইরশাদ করেছেন-

لَقَدْ أَرْسَلْنَا رُسُلَنَا بِالْبَيِّنَاتِ وَأَنزَلْنَا مَعَهُمُ الْكِتَابَ وَالْمِيزَانَ لِيَقُومَ النَّاسُ بِالْقِسْطِ

﴿الحديد: ٢٥﴾

'নিশ্চয়ই আমি আমার রাসূলদেরকে সুস্পষ্ট প্রমাণাদি সহকারে প্রেরণ করেছি এবং তাদের সঙ্গে কিতাব ও মীযান অবতীর্ণ করেছি, যেন মানুষ ন্যায় প্রতিষ্ঠা করতে পারে'। [৭০]

এখানে যেই ন্যায়ের কথা বলা হয়েছে তা হচ্ছে পথপ্রদর্শন। এরপর আল্লাহ ইরশাদ করেন-

وَأَنزَلْنَا الْحَدِيدَ فِيهِ بَأْسٌ شَدِيدٌ ﴿الحديد: ٢٥﴾

"এবং আমি লোহা অবতীর্ণ করেছি যার মধ্যে রয়েছে প্রচণ্ড শক্তি"। [৭১]

এখানে যে শক্তির কথা বলা হয়েছে তা হচ্ছে—সাহায্য। এভাবেই তিনি পথপ্রদর্শক কিতাব ও সাহায্যকারী লৌহের কথা নিজ কিতাবে উল্লেখ করলেন।"

---

[৭০] সূরা আল- হাদীদ; ৫৭: ২৫

[৭১] সূরা আল- হাদীদ; ৫৭: ২৫

হিযবুত তাহরীরের কি এখনো সময় হয়নি হেদায়েতের পথে ফিরে আসার? তাদের কি সময় হয়নি নিজেদের অভীষ্ট লক্ষ্যে পৌঁছার জন্য সরল-সঠিক পথ অবলম্বনের; তারা যদি সত্যিই তা চেয়ে থাকে?

তাদের এক শীর্ষ দাঈ বলেন, "আমি শাইখ তাকিউদ্দিন নাবহানীর[৭২] কাছে উপস্থিত হয়ে তাঁর কাছে এই প্রস্তাব রাখি, হিযবুত তাহরীরের পাঠচক্রগুলোর সিলেবাসে যেন কুরআনুল কারীম রাখা হয়! তখন তিনি বলেন, 'শোনো, তুমি হিযবুত তাহরীরে আমার যুবকগুলোকে নষ্ট করতে বলো না। আমি দরবেশদেরকে রাখতে চাই না..."

আল্লাহর কিতাবের হাফেজকে যদি অবুঝ দরবেশ মনে করা হয়, রবের কিতাবের শিক্ষা লাভকারীকে যদি নির্বোধ মনে করা হয়, তবে প্রকৃত অর্থে আপনাদের দৃষ্টিতে আলেম কে? আপনাদের কথিত রাষ্ট্রের দায়িত্বভার কাদের কাঁধে অর্পণ করতে চান? আপনাদের কি জানা নেই, সকল প্রকার 'ইলম ও জ্ঞান এই কিতাবুল কারীমের ভেতর নিহিত রয়েছে? সামনে পেছনে কোনো দিক থেকেই যাকে কোনো বাতিল স্পর্শ করতে পারে না? যা পরাক্রমশালী প্রজ্ঞাময় রবের পক্ষ থেকে অবতীর্ণ? আপনাদের কর্ণকুহরে কি আল্লাহ তা'আলার এই বাণী পৌঁছায়নি?

مَّا فَرَّطْنَا فِي الْكِتَابِ مِن شَيْءٍ ثُمَّ إِلَىٰ رَبِّهِمْ يُحْشَرُونَ ﴿الأنعام: ٣٨﴾

'আমি এই কিতাবে কোন প্রকার আলোচনা ছেড়ে দিইনি। অতঃপর, তাদের রবের কাছেই তারা সমবেত হবে'। [৭৩]

এই উদ্ভ্রান্ত পথচলার অভিযোগ আমরা আল্লাহর কাছেই দায়ের করি।

উস্তাদ মওদুদীকে আল্লাহ রহম করুন! তিনি তাদের ব্যাপারে বলেছিলেন, 'তোমরা তাদের সঙ্গে তর্কে যেও না। তাদেরকে এমন দিনের জন্য ছেড়ে দাও, যেদিন তারা থাকবে না।'

---

[৭২] হিযবুত তাহরীরের প্রতিষ্ঠাতা। তিনি ১৯৭৭ সালে মৃত্যুবরণ করেন।
[৭৩] সূরা আল- আন'আম, ০৬: ৩৮

এই সংগঠনের ব্যাপারে আলোচনা কী দিয়ে শেষ করব আমরা বুঝতে পারছি না। ওস্তাদ শহীদ সাইয়্যেদ কুতুব রাহিমাহুল্লাহ্'র সেই উক্তিটি পুনরাবৃত্তি করতে চাই, যা তিনি এই সংগঠনের প্রতিষ্ঠাতা নাবহানীর সাথে সাক্ষাতের পর বলেছিলেন, ‘তাদেরকে ছেড়ে দাও। যেহেতু ইখওয়ানের সূচনা ঘটেছে, তাই অচিরেই তারা আর থাকবে না।’

# সাহওয়া সালাফী আন্দোলন

গত শতাব্দীর শেষ দিকে এই ধারার সক্রিয়তা জোরদারভাবে প্রকাশ পায়। অল্প সময়ের ভেতর এদের কার্যক্রম উল্লেখযোগ্য মাত্রায় বৃদ্ধি পায়। জিহাদ এবং মুজাহিদদের সাহায্যের পথে বাধা-বিপত্তি, প্রতিবন্ধকতা সৃষ্টি ও গুজব ছড়ানোর মধ্য দিয়েই তাদের কার্যক্রম চলতে থাকে।

এই ধারা সমাজ পরিবর্তনের জন্য একটি মানহাজ ও শান্তিপূর্ণ পন্থা উদ্ভাবন করেছে। বিভিন্ন সামাজিক প্রতিষ্ঠান চালু, প্রচার মাধ্যম তৈরি, সামাজিক, সাংস্কৃতিক ও নাগরিক উন্নয়নমূলক প্রতিষ্ঠানগুলোতে ধীরে ধীরে নেটওয়ার্ক বিস্তৃতি, বিভিন্ন সংগঠনের নেতৃবৃন্দের সঙ্গে মতবিনিময়, সমাজ পরিবর্তনের প্রয়োজনীয়তা তাদের নিকট তুলে ধরা এবং অভ্যন্তরীণ পরিবর্তনের ভেতর দিয়েই একটি বিপ্লব সৃষ্টি করা এই মানহাজের মূলকথা।

হারামাইনের ভূমিতে ব্যাপক সুযোগ সুবিধা থাকার কারণে জ্ঞানপিপাসু ছাত্রদের দৃষ্টিতে তা একটি কেন্দ্রীয় মর্যাদা লাভ করছে। আবার বিশ্ব মুসলিমের ক্বিবলা এই ভূমিতেই। তাই এই বৈশ্বিক আন্দোলনের প্রবক্তারা[৭৪]—এই আন্দোলনের উৎপত্তিস্থল আরব উপদ্বীপ হোক কিংবা সুবিস্তৃত মুসলিম বিশ্বের যে জায়গাতেই হোক—সর্বোচ্চ নেতা ও পরিচালক বলে বিবেচিত হয়েছেন।

সাহওয়া সালাফী ধারার মানহাজ নিয়ে আলোচনা আরম্ভ করার পূর্বে আমরা চাই তাদের অতি ন্যাক্কারজনক বিভ্রান্তির কয়েকটি তুলে ধরতে । এগুলো প্রাথমিক স্তরের ছাত্রদের কাছেই বিভ্রান্তি হিসেবে সুস্পষ্ট। আল্লাহর দ্বীনের ব্যাপারে অন্তর্দৃষ্টি সম্পন্ন বিদগ্ধ মহলের কথা তো বলাই বাহুল্য। আর এ কাজটি করার উদ্দেশ্য হলো পাঠকের কাছে যেন এই সংশোধনমূলক আন্দোলনের প্রকৃত বাস্তবতা সুস্পষ্ট হয়ে যায়।

এই পরাজিত আন্দোলনের বিভ্রান্তিগুলো সবচেয়ে সুস্পষ্টভাবে দেখা দিয়েছে ক্রুসেডার আমেরিকার কতিপয় বুদ্ধিজীবী কর্তৃক প্রস্তুতকৃত ‘আমরা কোন ভিত্তিতে

---

[৭৪] যাদের শীর্ষে রয়েছেন ডক্টর সাফার আল হাওয়ালী, ডক্টর সালমান আল 'আওদা।

লড়াই করি' (علي اي اساس نقاتل؟) শিরোনামের একটি নিবন্ধের পরিপ্রেক্ষিতে এই আন্দোলনের কর্ণধারদের স্বাক্ষরিত উত্তরপত্রের মধ্য দিয়ে। শাইখ নাসির আল ফাহাদ (আল্লাহ তাঁকে বন্দিদশা থেকে মুক্ত করুন!) সমঝোতা, সহাবস্থান ও আপসকামিতামূলক অবমাননাকর এই উত্তরপত্রের ঘৃণিত দিকগুলো নিয়ে মুসলিমদের জন্য যথেষ্ট উপকারী আলোচনা করে গেছেন। তবুও আমরা প্রাসঙ্গিক সংযোজন হিসেবে ঐ উত্তরপত্রের সবচেয়ে বিভ্রান্তিকর দু'টি বিষয় এখানে উল্লেখ করতে চাই, যাতে অযৌক্তিক এই আন্দোলনের বাস্তব চিত্র ফুটে ওঠে।

## প্রথম বিষয়:

অভিন্ন অনুভব-অনুভূতি, মূল্যবোধ ও চিন্তাধারার ক্ষেত্রে দ্বীন ও মিল্লাতের (ধর্ম ও জাতি) শত্রুদের সাথে অংশগ্রহণ। শত্রুদের পাপ-পঙ্কিল রাষ্ট্রে যে ধ্বংসযজ্ঞ সংঘটিত হয়েছে, তাতে ক্ষোভ ও দুঃখ প্রকাশ[৭৫]। তাওহীবাদী উম্মাহকে এই ব্যাপারে বিক্ষুব্ধ ও অসন্তুষ্ট করে চিত্রায়ন। অথচ এই বরকতময় কর্মযজ্ঞ অগ্নিস্ফুলিঙ্গ হয়ে ভূপৃষ্ঠে আল্লাহ ও তাঁর রাসূলের বিরুদ্ধে যুদ্ধের সমস্ত পরিকল্পনা উলট-পালট করে দিয়েছে।

সাহওয়া সালাফী আন্দোলনের শীর্ষস্থানীয় প্রবক্তা ডক্টর সফর আল হাওয়ালী এবং ডক্টর সালমান আল 'আওদাহ স্বাক্ষরিত সে উত্তরপত্রের কয়েকটি লাইন লক্ষ্য করুন:

“মুসলিম বিশ্বে এবং এর বাইরে অনেকের কাছেই সেপ্টেম্বরের আক্রমণগুলো মোটেই সমর্থনযোগ্য ছিল না। মূলনীতি, দৃষ্টিভঙ্গি, স্বার্থ, কল্যাণ এবং নীতি ও নৈতিকতা সংশ্লিষ্ট বিবিধ কারণে—যা ইসলাম আমাদেরকে শিক্ষা দিয়েছে— এই ঘটনার হোতাদেরকে আমরা সাধুবাদ জানাইনি।”

স্বাক্ষরকারীরা আরো জানান-পশ্চিমা বিশ্ব যদি ৯/১১-এর ঘটনাকে পাশ্চাত্যের শান্তি-শৃঙ্খলা ও নিরাপত্তার জন্য হুমকি মনে করে, তবে এটাও অসম্ভব নয় যে, তাদের এমন অনুভূতির সাথে আমরা একাত্মতা ঘোষণা করব। এমনকি বৈশ্বিক নিরাপত্তার এই হুমকি মোকাবেলায় তাদের সাথে সহাবস্থান করব...।”

[৭৫] এখানে ৯/১১ এর বরকতময় হামলার ব্যাপারে বলা হচ্ছে। -সম্পাদক

দ্বিতীয় বিষয়:

মুজাহিদদের সঙ্গে সম্পর্কচ্ছেদ, তাঁদের সঙ্গে ঠাট্টা-বিদ্রুপ, তাঁদের প্রতি নিন্দা প্রকাশ ও তাঁদের দুর্নাম রটনা। অপরদিকে, ক্রুসেডার মার্কিনিদের প্রতি সংহতি, সাহায্য প্রদানের প্রতিশ্রুতি ব্যক্ত করা, তাদের সাথে শান্তি চুক্তি ও মুজাহিদদের বিরুদ্ধে যুদ্ধের ভিত্তিতে ইসলামের শত্রুদের কাতারে যোগদান, মুজাহিদদেরকে বর্বর, অপরাধী, অত্যাচারী রূপে চিত্রিত করা, এমনটা বলা যে, মুজাহিদদের মাঝে নীতি-নৈতিকতা ও মূল্যবোধ বলে কিছুই নেই; মুজাহিদদের শক্তি নিঃশেষ করা ও তাঁদেরকে সমূলে বিনাশ করার কোন বিকল্প নেই...।

আল্লাহর কসম! উপরোক্ত বিষয়গুলো দ্বীন ইসলামের আল-ওয়ালা ওয়াল বারা-'র মত সুদৃঢ় স্তম্ভে আঘাত করেছে। এবং কুফর বিত তাগুত তথা তাগুতকে সর্বতোভাবে অস্বীকার ও সম্পূর্ণভাবে তাগুতের সাথে সম্পর্ক ছিন্ন করার সুমহান আকীদার স্পষ্ট বিরোধিতা। এরসঙ্গে আরও রয়েছে পূণ্যভূমি ফিলিস্তিনে ইসরাইলের সাথে শান্তিপূর্ণ সহাবস্থানের পরোক্ষ স্বীকারোক্তি।

উত্তরপত্রে স্বাক্ষরকারীরা বলে, "উদ্দেশ্য যদি হয় সন্ত্রাসবাদকে সমূলে উৎপাটন করা, তবে সর্বাত্মক যুদ্ধ ঘোষণা নয় বরং ন্যায় সঙ্গত শান্তি আলোচনাই এর উপযুক্ত পন্থা। ফিলিস্তিন ও ফিলিস্তিনের বাইরে এ পন্থার কথাই চিন্তা করছে সারা বিশ্ব। বর্তমানে পারিভাষিক যে অর্থে সন্ত্রাসবাদ প্রচলিত, তা প্রাণ ও সম্পদের ওপর অন্যায় আক্রমণের একটি প্রকার মাত্র। নিঃসন্দেহে এটা নৈতিক অবিচার হবে যে, এই অন্যায় আক্রমণের একটি প্রকার নিয়ে কথা বলা হবে, আর তার অন্যান্য প্রকার থেকে দৃষ্টি ফিরিয়ে রাখা হবে।"

উত্তরপত্রে আরো আছে- "বিশেষ অপরাধগুলোর দায়ভার অপরাধীদের একান্তই নিজস্ব। তাই, কখনো কেউ অন্যের অপরাধের দায়ভার নেবে না। আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা ইরশাদ করেন-

وَلَا تَزِرُ وَازِرَةٌ وِزْرَ أُخْرَىٰ ﴿فاطر: ١٨﴾

‘কোনো বহনকারী অন্যের বোঝা বহন করবে না’।[৭৬]

আমরা এ প্রত্যয় ব্যক্ত করতে পারি যে, চিন্তাশীল ও বিদগ্ধ মহল এমন গভীর ও সুদূরপ্রসারি দৃষ্টিভঙ্গির অধিকারী, যা তাদেরকে কতিপয় লোকের স্বেচ্ছাচারিতার পেছনে চলার অনুমতি দেয় না। অথবা বাস্তবতার চাপ সহ্য করতে না পেরে এমন কোনো সহজ সমাধানের কথা চিন্তা করার বৈধতা দেয় না, যার মধ্যে নৈতিকতা ও মানবাধিকারের কোনো বালাই নেই। কখনো কখনো সামাজিক অবস্থা ব্যক্তিকে উদ্বেগ, অস্থিরতা, বঞ্চনা ও অমানবিক লড়াইয়ের ঘূর্ণাবর্তে নিক্ষেপ করে। মানুষ যখন স্থিতি খুঁজে না পায়, অস্থিরতা, কঠোরতা ও কাঠিন্যের পথে দীর্ঘ যাত্রায় যখন তারা ভেঙে পড়ে, তখনই তাদের মাথায় অনৈতিক কার্যকলাপের চিন্তা আসতে থাকে”।

স্বাক্ষরকারীরা আরো বলেন, “আমাদের দৃষ্টিতে সন্ত্রাসবাদ ও চরমপন্থা সারাবিশ্বের জন্য একটা বড় সমস্যা। তবে এর প্রতিকারের উপযুক্ত বহুবিধ ব্যবস্থা আছে বলেই ধারণা করা হচ্ছে। সন্ত্রাস চাই মুসলিমদের পক্ষ থেকে হোক কিংবা অমুসলিমদের পক্ষ থেকে—তার বিরুদ্ধে যুদ্ধে সাহায্য দানে আমরা বরাবরই প্রতিশ্রুতিবদ্ধ...।”

আমি সাহওয়া সালাফী আন্দোলনের প্রবক্তাদের উদ্দেশ্য আমাদের আহ্বান- 'আপনারা আল্লাহকে ভয় করুন! সময় ফুরোবার আগেই হেদায়েতের পথে ফিরে আসুন! মুজাহিদদের চরিত্রে কালিমা লেপন করা থেকে নিজেদের জিহ্বাকে সংযত করুন! যে পথে আপনারা চলছেন তা কখনোই কল্যাণ বয়ে আনবে না। নিঃসন্দেহে আপনাদের এই পথচলা আগাগোড়া বিভ্রান্তি ছাড়া আর কিছুই নয়। বিভ্রান্তি বোঝার জন্য এটুকুই যথেষ্ট যে, আপনারা মুজাহিদদের অপবাদ দিচ্ছেন। বিষয়টা আপনাদের অজানা নয়। ইবনে হাজম রাহিমাহুল্লাহ বলেন, “কুফরের পর ওই ব্যক্তির গুনাহের চেয়ে জঘন্য কোনো গুনাহ নেই, যে কাফেরদের বিরুদ্ধে জিহাদ করতে বারণ করে। এবং মুসলিমদের পবিত্র ভূমি তাদের কাছে হস্তান্তর করার কথা বলে।”

আমাদের উপরোক্ত বক্তব্যগুলোর মাধ্যমে আমরা সেসব আত্মশুদ্ধি প্রত্যাশী দলকে আহ্বান করছি, যারা এ জাতীয় ইসলাহী মুরব্বিদেরকে নিজেদের নেতা ও আদর্শ

---

[৭৬] সূরা ফাতির; ৩৫: ১৮

বলে ধরে নিয়েছে। আমরা তাদেরকে আহ্বান জানাচ্ছি আপনারা যে অবিবেচনাপ্রসূত বিভ্রান্তির মধ্যে আছেন, তা থেকে ফিরে আসুন। আপনারা শাইখ মুহাম্মাদ ইবনে আব্দুল ওয়াহহাব রাহিমাহুল্লাহ'র নিম্নোক্ত উক্তিটি নিয়ে চিন্তা করুন, কারণ তাতে দ্বীনের মূলভিত্তি ও মুক্তির পথ মূর্ত হয়ে উঠেছে। তিনি বলেন,

"হে আমার ভাইয়েরা! অবশ্যই অবশ্যই আল্লাহকে ভয় করতে থাকুন। আপনারা আপনাদের দ্বীনের মূল ভিত্তি, প্রথম ও শেষ কথা, প্রধান ও চূড়ান্ত বিষয়—লা ইলাহা ইল্লাল্লাহ-কে আঁকড়ে ধরুন। এর মর্ম অনুধাবন করতে চেষ্টা করুন। এই কালিমাকে এবং এই কালিমার ছায়ায় আশ্রয় গ্রহণকারীদেরকে ভালোবাসুন। তাদেরকে ভাই মনে করুন, যদিও তারা দূরের কেউ হয়। অপরদিকে, তাগুতকে সর্বাত্মকভাবে অস্বীকার করুন। প্রত্যাখ্যান করুন। বর্জন করুন। তাগুতের প্রতি বিদ্বেষ পোষণ করুন। তাগুতকে ঘৃণা করুন। যারা তাগুতকে ভালোবাসবে, তাগুতের পক্ষ নিয়ে বিবাদ করবে, তাগুতকে সর্বোতভাবে বর্জন না করবে, আপনারা তাদেরকেও ঘৃণা করুন। যারা বলবে, তাগুতের প্রশ্নে আমি নিরপেক্ষ, আল্লাহ তা'আলা তাগুতদের ব্যাপারে আমাকে দায়িত্ব দেননি, এমন মতের প্রবক্তারা প্রকারান্তরে আল্লাহর ব্যাপারে মিথ্যাচার করছে। আল্লাহকে অপবাদ দিচ্ছে। কারণ, আল্লাহ তা'আলা তাদের ব্যাপারে নিরপেক্ষ অবস্থান গ্রহণের অবকাশ রাখেননি। আল্লাহ তা'আলা তাগুতের প্রতি কুফরি করাকে, তাগুতের সাথে সম্পর্কচ্ছেদ করাকে ফরজ করেছেন, যদিও তাদের মাঝে ভ্রাতৃত্বের সম্পর্ক থাকুক কিংবা পিতৃত্বের। তাই অবশ্যই অবশ্যই আল্লাহকে ভয় করুন! আর উপরোক্ত বিষয়গুলো মেনে চলুন। কারণ, এতে আপনারা এমন অবস্থায় নিজেদের রবের সাক্ষাৎ লাভে ধন্য হবেন যে, ইতি পূর্বে তাঁর সঙ্গে অন্য কিছুকে শরিক করেননি। হে আল্লাহ! আপনি ইসলামের ওপর আমাদেরকে মৃত্যু দান করুন এবং পুণ্যবানদের সঙ্গে আমাদেরকে মিলিত করুন"!

# সাহওয়া সালাফী আন্দোলন ও তার বৈপ্লবিক কর্মপন্থা

বিপ্লব সাধনে সাহওয়া সালাফী আন্দোলনের পদ্ধতি, তাদের কর্মসূচি ইত্যাদি বিষয়গুলো নিয়ে গভীরভাবে চিন্তাভাবনা করলে, শান্তিপূর্ণ ও পরাজিত এই মানহাজের ভঙ্গুরতা সহজেই স্পষ্ট হয়ে যায়। ফরজ বিধান জিহাদের বিকল্প হিসেবে এই মানহাজের কর্ণধারগণ এই মানহাজ উদ্ভাবন করেছেন। অথচ জিহাদকে বিধিবদ্ধ করেছেন স্বয়ং আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা। ফরজ এই বিধানকে আমর বিল মা'রুফ ও নাহি আনিল মুনকারের একটি উপায় বলে সাব্যস্ত করেছেন। জিহাদকে ভূপৃষ্ঠে আল্লাহর শরীয়ত প্রতিষ্ঠার কার্যকরী পন্থা হিসেবে নির্ধারণ করেছেন। তিনি ইরশাদ করেছেন-

﴿وَقَاتِلُوهُمْ حَتَّىٰ لَا تَكُونَ فِتْنَةٌ وَيَكُونَ الدِّينُ كُلُّهُ لِلَّهِ﴾ [الأنفال: ٣٩]

'আর তোমরা লড়াই চালিয়ে যাও যতক্ষণ ফিতনা নির্মূল না হয় এবং শাসন ও কর্তৃত্ব পুরোপুরিভাবে আল্লাহর জন্য সাব্যস্ত হয়'।[৭৭]

ফরজ বিধান জিহাদের শূন্যস্থান পূরণে বিকল্প হিসেবে তৈরি এই সাহওয়া সালাফী মানহাজের কর্মসূচির কয়েকটি নিম্নরূপ:

**প্রথমত:**

বিভিন্ন উন্নয়নমূলক প্রতিষ্ঠান গড়ে তোলা। সমাজের সমর্থন ও আনুকূল্যের কারণে এ সমস্ত প্রতিষ্ঠানের মাধ্যমে সেবামূলক কাজ করা।

**দ্বিতীয়ত:**

---

[৭৭] সূরা আল-আনফাল; ০৮ : ৩৯

নিজেদের সংশোধনমূলক পরিকল্পনা ও চিন্তাধারার বিস্তার ঘটাতে এবং জনমত তৈরীর লক্ষ্যে প্রচার মাধ্যম চালু করা।

তৃতীয়ত:

শিক্ষা সংস্কৃতির কেন্দ্র ও সামাজিক প্রতিষ্ঠান গড়ে তোলা, যাতে সমাজের সর্বস্তরের সঙ্গে যোগাযোগ রাখা সম্ভব হয়। শান্তিপূর্ণ উপায়ে ও উত্তম নাসিহা'র মাধ্যমে বিপ্লব সূচিত করার লক্ষ্যে এ সমস্ত কেন্দ্র ও প্রতিষ্ঠানের মাধ্যমে মানুষের দৈনন্দিন ব্যবহারিক জীবনযাত্রায় প্রভাব বিস্তার করা।

চতুর্থত:

সমাজের গুরুত্বপূর্ণ বিভিন্ন বিষয়ে নিজেদের মতামত প্রকাশের জন্য সাধারণ সভা ও সম্মেলনের আয়োজন করা।

এমনই আরো বিভিন্ন অসম্পূর্ণ কর্মকাণ্ডের মাঝে তারা নিজেদেরকে সীমাবদ্ধ রেখে দ্বীন ইসলামের মহান দায়িত্ব পালনের আত্মতৃপ্তিতে ভুগছে। একইসঙ্গে ফরজ জিহাদ ও এর বিধানাবলীকে অকার্যকর এবং এর রূপরেখাকে বিকৃত করে দেয়ার দুঃসাহস দেখাচ্ছে।

আকীদাহ ও দ্বীন ইসলামের বন্ধনে আবদ্ধ হে আমার ভাই! এই মানহাজের অসারতার প্রমাণ আপনাকে জানতে হবে। এ মানহাজ যে নবী-রাসূলদের মানহাজের এবং আল্লাহ কর্তৃক অনুমোদিত বিশ্ব প্রকৃতির নিয়মাবলীর বিরোধী ও সাংঘর্ষিক—তার কয়েকটি প্রমাণ আমরা নিম্নে তুলে ধরছি-

১. সাহওয়া সালাফী আন্দোলনের অনুসারী ও এই দৃষ্টিভঙ্গি পোষণকারীরা তাগুতি শাসন ব্যবস্থার অধীনতা স্বীকার করা, তাগুতদের সঙ্গে সম্পর্কচ্ছেদ না করা, তাদের ইবাদাত-উপাসনায় অংশ নেয়া, তাদের ছত্রছায়ায় বেঁচে থাকা এবং তাগুতি প্রতিষ্ঠানগুলোর সদস্য হওয়া ইত্যাদি বিষয়ে স্বতঃস্ফূর্তভাবে সম্মত। নব-উদ্ভাবিত এই মতবাদ কোনো সংশয় ব্যতিরেকে অতি সুস্পষ্টভাবে তা প্রকাশ করেছে। আর এতে কোনো সন্দেহ নেই যে, উপরোক্ত বিষয়াবলী আল-ওয়ালা ওয়াল বারা'-র

মত দ্বীন ইসলামের সুদৃঢ় প্রাচীর লঙ্ঘনের নামান্তর। এবং 'কুফর বিত তাগুত'-এর ওপর প্রতিষ্ঠিত তাওহীদবাদী উম্মাহর আকীদার পুরোপুরি খেলাপ।

আল্লাহ্ তা'আলা ইরশাদ করেন-

لَآ إِكۡرَاهَ فِي ٱلدِّينِۖ قَد تَّبَيَّنَ ٱلرُّشۡدُ مِنَ ٱلۡغَيِّۚ فَمَن يَكۡفُرۡ بِٱلطَّٰغُوتِ وَيُؤۡمِنۢ بِٱللَّهِ فَقَدِ ٱسۡتَمۡسَكَ بِٱلۡعُرۡوَةِ ٱلۡوُثۡقَىٰ لَا ٱنفِصَامَ لَهَاۗ وَٱللَّهُ سَمِيعٌ عَلِيمٌ ﴿البقرة: ٢٥٦﴾

'দ্বীনের ব্যাপারে কোনো জবরদস্তি বা বাধ্য-বাধকতা নেই। নিঃসন্দেহে হেদায়াত গোমরাহী থেকে পৃথক হয়ে গেছে। অতএব, যে ব্যক্তি তাগুতের প্রতি কুফরী করল এবং আল্লাহর প্রতি ঈমান আনল, সে ধারণ করে নিয়েছে সুদৃঢ় হাতল যা ভাংবার নয়। আর আল্লাহ্ সবই শোনেন এবং জানেন।[৭৮]

শাইখ মুহাম্মাদ ইবনে আব্দুল ওয়াহহাব রাহিমাহুল্লাহ্ বলেন, "তাগুতের প্রতি কুফরি করার অর্থ হলো- আল্লাহ্ ব্যতীত যা কিছুর ব্যাপারে[৭৯] আকীদাহ্ রাখা হয়, এমন প্রত্যেক জিনিসের সঙ্গে সম্পর্ক ছিন্ন করা। মানব-দানব, প্রস্তর-বৃক্ষ যাই হোক না কেন—এমন জিনিসের ব্যাপারে কুফুরী ও ভ্রষ্টতার সাক্ষ্য প্রদান করা, তার প্রতি বিদ্বেষ পোষণ করা; চাই তাদের পরস্পরের মাঝে পিতৃত্বের সম্পর্ক থাকুক কিংবা ভ্রাতৃত্বের।

এখন কথা হলো, কেউ যদি বলে আমি আল্লাহ্ ছাড়া অন্য কোনো কিছুর ইবাদাত করব না। তবে আমি কবরপূজারী ও গম্বুজাকৃতি কবরের ব্যাপারে নিরপেক্ষ থাকব। এমন ব্যক্তি লা ইলাহা ইল্লাল্লাহ-এর সাক্ষ্য প্রদানে মিথ্যাবাদী বলে সাব্যস্ত হবে। কারণ সে আল্লাহর প্রতি ঈমান আনেনি এবং তাগুতলে প্রত্যাখ্যান করেনি।"

২. সাহওয়া সালাফী মতবাদ সুস্পষ্টভাবে আল্লাহর রাস্তায় জিহাদের মতো ফরজ বিধানকে অকার্যকর করে দেয়ার ঘোষণা দেয়। এবং প্রত্যেক মুসলিমের ওপর ফরজে আইন এই বিধানকে শান্তিপূর্ণ 'জিহাদ' দ্বারা পরিবর্তন করে দেয়ার কথা

---

[৭৮] সূরা বাকারা;২: ২৫৬

[৭৯] তাগুত হল এমন যে কোন কিছু যা আল্লাহর পরিবর্তে বা আল্লাহর সাথে শরীক সাব্যস্ত করে উপাসিত হয়, এবং সে তাতে সন্তুষ্ট হয়। যে মানুষকে আল্লাহর দ্বীন ও তাওহিদ ব্যাতীত অন্য কিছুর দিকে আহ্বান করে, সেও তাগুত- সম্পাদক

বলে। শান্তিপূর্ণ জিহাদের উদাহরণ হিসেবে আমরা কল্যাণ সংঘ প্রতিষ্ঠা করা, দাওয়াতি প্রচারমাধ্যম চালু করা এবং শুধু এগুলোর ভেতরেই কার্যক্রমকে সীমাবদ্ধ রাখা ইত্যাদি ধরে নিতে পারি অনায়াসেই। কোনো সন্দেহ নেই যে, তাদের এই পন্থা ফরজে আইন বিধান জিহাদকে পুরোপুরি রহিত করে দেয়ার নামান্তর। অথচ, বর্তমানে আমাদের দৈনন্দিন ,সামাজিক এবং রাষ্ট্রীয় জীবনে আল্লাহর আইন অনুপস্থিত। মুরতাদ শাসকগোষ্ঠী আমাদের ঘাড়ে চেপে বসছে। ক্রুসেডাররা আমাদের ভূমিগুলোতে আগ্রাসন চালাচ্ছে। সংকটাপন্ন এই অবস্থায় জিহাদ আমাদের জন্য ওয়াজিব।

শাইখুল ইসলাম ইবনে তাইমিয়া রাহিমাহুল্লাহ বলেন, “কোনো গোষ্ঠী যদি ফরয সালাত, সিয়াম ও হজ পালন করতে অস্বীকৃতি জানায়। এবং অন্যের প্রাণ ও সম্পদ, মদ এবং যিনাকে হারাম হিসেবে আমলে নিতে অস্বীকার করে। সেই সাথে মাহরাম মহিলাদের বিবাহ করা হারাম মেনে না নেয় কিংবা কাফেরদের বিরুদ্ধে জিহাদ পরিচালনা ও আহলে কিতাবদের ওপর জিজিয়া কর আরোপ করা অস্বীকার করে। এবং দ্বীন ইসলামের অবশ্য পালনীয় ও বর্জনীয় বিষয়সমূহ, যেগুলো অস্বীকার ও পরিত্যাগ করার ক্ষেত্রে কোনো অপারগতা গ্রহণযোগ্য নয় এবং যেগুলো শরীয়তে বিধিবদ্ধ হওয়াকে অস্বীকার করলে কাফের বলে গণ্য করা হয়—কেউ যদি এসব যথাযথভাবে আমলে না নেয়, তবে এমন দলের বিরুদ্ধে লড়াই করা হবে যদিও সে দল এসব বিধানকে শরীয়তের বিধান হিসেবে স্বীকার করে নেয়।”

হাফেজ ইবনে হাজার রাহিমাহুল্লাহ, হাকিম থেকে বর্ণনা করে বলেন, “শাসক, কুফরীর কারণে সর্বসম্মতিক্রমে পদচ্যুত হয়ে যাবে। অতএব, তাকে অপসারণ করতে যে ব্যক্তি সক্ষম হবে, সে সওয়াব লাভ করবে। আর যে তার চাটুকারিতা করবে, তার গুনাহ হবে। আর যে অক্ষম হবে, তার জন্য জরুরী হল ওই ভূমি থেকে হিজরত করা।”

৩. আল্লাহ সুবহানাহু ওয়া তা’আলা কুরআনুল কারীমের বহু জায়গায় মু’মিনদেরকে বিপ্লবের পন্থা বলে দিয়েছেন এবং ভূপৃষ্ঠে আল্লাহর দ্বীন প্রতিষ্ঠার জন্য নির্ধারিত সে পন্থায় চলতে নির্দেশ দিয়েছেন। এ বিষয়ে  আল্লাহ তা’আলা ইরশাদ করেন-

وَقَاتِلُوهُمْ حَتَّىٰ لَا تَكُونَ فِتْنَةٌ وَيَكُونَ الدِّينُ لِلَّهِ فَإِنِ انتَهَوْا فَلَا عُدْوَانَ إِلَّا عَلَى الظَّالِمِينَ ﴿البقرة: ١٩٣﴾

'তোমরা তাদের সাথে লড়াই করতে থাকো, যতক্ষণ না (যমীনে) ফিতনা অবশিষ্ট থাকে এবং (আল্লাহর যমীনে আল্লাহর দেয়া) জীবন ব্যবস্থা (পূর্ণাঙ্গভাবে) আল্লাহর জন্য নির্দিষ্ট হয়ে যায়; যদি তারা (যুদ্ধ থেকে) ফিরে আসে তবে তাদের সাথে আর কোনো বাড়াবাড়ি নয়, (তবে) যালেমদের ওপর (এটা প্রযোজ্য নয়)'।[৮০]

তিনি আরো ইরশাদ করেন-

فَقَاتِلُوا أَئِمَّةَ الْكُفْرِ إِنَّهُمْ لَا أَيْمَانَ لَهُمْ لَعَلَّهُمْ يَنتَهُونَ ﴿التوبة: ١٢﴾

'অতএব, তোমরা কাফের নেতাদের বিরুদ্ধে লড়াই করো।নিশ্চয়ই তাদের সাথে কোনো চুক্তি নেই। আশা করা যায় তারা তাদের মন্দ কাজগুলো থেকে বিরত থাকবে'।[৮১]

অতএব, ভূপৃষ্ঠে আল্লাহর শাসন প্রতিষ্ঠা এবং মানুষকে একমাত্র তাদের রবের ইবাদাতের পথে নিয়ে আসার জন্য কার্যকরী পন্থা হল লড়াই করা। বিধান রচনার একক অধিকার একমাত্র আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলার। যারা এতে অন্যায় হস্তক্ষেপ করে, সে অধিকারকে নিজেদের জন্য সাব্যস্ত করে, সেসব মিথ্যা প্রভুত্বের দাবিদার তাগুত গোষ্ঠীকে পরাজিত করার মাধ্যম হলো এই লড়াই। সাহওয়া সালাফী আন্দোলনের লোকেরা দাবি করে যে, কেবল কল্যাণ সংঘ প্রতিষ্ঠা করা এবং সমাজের ভেতর সামাজিক এসব প্রতিষ্ঠানের মাধ্যমে কাজ করার মধ্যে নিজেদের কার্যক্রম সীমাবদ্ধ রাখাই ভূপৃষ্ঠে আল্লাহর দ্বীন প্রতিষ্ঠা করার জন্য যথেষ্ট। তাদের এমন ধারণা পুরোপুরি ভুল।

---

[৮০] সূরা আল-বাকারাহ; ০২: ১৯৩
[৮১] সূরা আত-তাওবা; ০৯: ১২

ইবনে দাকিক আল-ঈদ বলেন, "যুক্তিবা কিয়াসের দাবি হলো, উপকরণের দিক থেকে জিহাদ সর্ব শ্রেষ্ঠ আমল। কারণ জিহাদ আল্লাহর দ্বীনের প্রচার-প্রসারের এবং কুফরি নির্মূলকরণ ও অপসারণের মাধ্যম।"

৪. যুগে যুগে দাওয়াতের কাণ্ডারি, সমাজ প্রতিষ্ঠাতা ও জাতি সংস্কারকদের পথ পুষ্প শোভিত ছিল না। তাঁদের পথ মেশক আর আতরের ঘ্রাণে সুবাসিত ছিল না। তাঁদের পথ ছিল রক্ত পিচ্ছিল। তা ছিল খুন রাঙ্গা পথ। রাসূলুল্লাহ ﷺ ইরশাদ করেছেন, "আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলার পথে আমাকে যতটা কষ্ট দেয়া হয়েছে, তা অন্য কাউকে দেয়া হয়নি।"

নবীজি ﷺ যখন প্রথম ওহীপ্রাপ্ত হন তখন ওয়ারাকা ইবনে নওফেল নবীজিকে বলেছেন, "এ পর্যন্ত যারাই আপনার ন্যায় পয়গাম নিয়ে এসেছেন, তাঁরাই শত্রুতার শিকার হয়েছেন।"[৮২]

সুতরাং, আমরা বুঝতে পারলাম, বিপদের মুখোমুখি হওয়া, শাস্তির সম্মুখীন হওয়া এবং শত্রুতার শিকার হওয়া এগুলো ভূপৃষ্ঠে আল্লাহর দ্বীন প্রতিষ্ঠায় চেষ্টারত ব্যক্তির নিষ্ঠা ও ইখলাস অনুপাতে হয়ে থাকে।

যারা শান্তিপূর্ণ দাওয়াতের পথে এবং সংগঠন গড়ে তোলার মসৃণ পন্থায় সমাজ পরিবর্তন ও জাতি গঠনের স্বপ্ন দেখেন, আমার মনে হয়, অতি সহজীকরণ ও আরাম-আয়েশের ইচ্ছা আকাঙ্ক্ষা থেকে তারা এমনটা করেন। সেই সাথে বিপদ-আপদ ও কষ্ট মুজাহাদা এড়িয়ে যাওয়ার মানসিকতা থেকেও তারা এমনটি করে থাকেন। আর এটাই হচ্ছে সাহওয়া সালাফী আন্দোলনের মূল কথা। বস্তুত, তারা এখনো এই দ্বীনের চাহিদা এবং নবীদের সরদার মুহাম্মাদ ﷺ-এর সুন্নাহ বুঝতে পারেননি। তাই, আজও তারা নিজেদের অভীষ্ট লক্ষ্য অর্জন করতে সক্ষম হননি।

৫. এতে কোনো সন্দেহ নেই যে, রাসূলুল্লাহ ﷺ-এর দাওয়াত কেবল শান্তিপূর্ণ উপায়ে সংশোধনের আহ্বান ছিল না। বর্তমান সাহওয়া সালাফীদের মতো জাহেলী সমাজব্যবস্থাকে অভ্যন্তরীণভাবে সংশোধন করার মাঝেই তিনি নিজ কার্যক্রম সীমাবদ্ধ রাখেননি। নবীজির দাওয়াত ছিল জীবনের সকল দিক সম্পর্কিত এক

---

[৮২] সহীহ বুখারী

বৈপ্লবিক আহ্বান। তাতে ছিল মুশরিক ও শিরকের সাথে সম্পূর্ণ সম্পর্কচ্ছেদের ঘোষণা। আল্লাহ ভিন্ন পূজনীয় অপর সকল বস্তুর ব্যাপারে নমনীয়তা বর্জন ও যুদ্ধের ঘোষণা। রাসূলুল্লাহ ﷺ-এর মিশন ছিল ইব্রাহীম আলাইহিস সালামের ব্যাপারে আল্লাহর এই বাণীর প্রতিফলন—

إِنَّا بُرَآءُ مِنكُمْ وَمِمَّا تَعْبُدُونَ مِن دُونِ اللَّهِ كَفَرْنَا بِكُمْ وَبَدَا بَيْنَنَا وَبَيْنَكُمُ الْعَدَاوَةُ وَالْبَغْضَاءُ أَبَدًا حَتَّىٰ تُؤْمِنُوا بِاللَّهِ وَحْدَهُ ﴿الممتحنة: ٤﴾

‘তোমাদের এবং তোমরা আল্লাহ ভিন্ন যা কিছুর ইবাদাত করো তার ব্যাপারে আমরা দায়মুক্ত। আমরা তোমাদেরকে সর্বতোভাবে অস্বীকার করলাম। আমাদের ও তোমাদের মাঝে শত্রুতা এবং বিদ্বেষ সদা প্রতীয়মান; ততক্ষণ পর্যন্ত যতক্ষণ তোমরা এক আল্লাহর ওপর ঈমান না আনো’। [৮৩]

৬. পূর্ব অভিজ্ঞতা ও অতীত ঘটনাবলী প্রমাণ করেছে, বিপ্লবের ক্ষেত্রে এভাবে সংস্থা বা প্রতিষ্ঠানকেন্দ্রিক কার্যক্রম সফল হতে পারে না। বিশেষ করে সর্বগ্রাসী তাগুতি শাসনব্যবস্থার অধীনে।[৮৪] মিশরের আর-রাইয়ান প্রতিষ্ঠানগুলোর কথা এবং ইখওয়ানের কথা আমরা ভুলে যাইনি।

---

[৮৩] সূরা আল- মুমতাহিনা; ৬০: ৪

[৮৪] মুরতাদ তাগুত , ক্রুসেডারদের গোলাম শাসকগোষ্ঠী যেকোনো সময় এসমস্ত প্রতিষ্ঠান বন্ধ করে দিতে পারে। মূলত এ সমস্ত কল্যাণ প্রতিষ্ঠানকে তাগুত ততক্ষণ সমর্থন করে যতক্ষণ তারা সরাসরি ইসলাম প্রতিষ্ঠার কথা বলে না, অথবা যতক্ষন তারা শাসকগোষ্ঠীর জন্য হুমকিতে পরিণত হয় না। দীর্ঘসময় ধরে, নিরলস পরিশ্রমের মাধ্যমে কল্যাণ প্রতিষ্ঠান গড়ে তোলার পর তাগুত এক রাতের মধ্যেই এসব প্রচেষ্টাকে স্তব্ধ করে দেবার সক্ষমতা রাখে। শাইখ আবু বাকর নাজী রাহিমাহুল্লাহ একে ‘নখ-দন্ত অপসারণ নীতি’ আখ্যায়িত করেছেন। তিনি বলেছেন,

“এধরনের লোকেরা যখনই নানা প্রতিষ্ঠানের মাধ্যমে তারা মোটামুটি একটা অবস্থানে পৌছায়, তাগুত তার বাহিনি নিয়ে আসে আর কোন ঝামেলা আর উচ্চবাচ্য ছাড়াই ১০-১৫ বছরের ফসল কেটে নিয়ে যায়। এটাই যুগ যুগ ধরে তাওয়াগ্বিতের পলিসি – শত্রুর বিষদাত ভেঙ্গে দেয়ার পলিসি। নখদন্ত অপসারণের পলিসি। তারপর এই দলগুলো গভীর অন্ধকার চক্রে ঘুরপাক খেতে শুরু করে, আবারো তারা প্রথম ধাপে ফিরে যায়। আবার শুরু থেকে শুরু করে। আর অনেক সময় সেই সামর্থ্যও তাদের থাকে না।

প্রতিষ্ঠান গড়ে তোলার পদ্ধতির প্রচারকরা যাদেরকে “হঠকারী”, “মাথাগরম” ইত্যাদি বলে, তারা তাগুতের বিরুদ্ধে কিছু করুক আর না করুক, সময় আসলে তাগুত “বিষদাত ভেঙ্গে দেয়া”র পলিসি বাস্তবায়ন করবেই। এজন্য অন্য কোন কারণের দরকার নেই, দরকারমতো অজুহাত তাগুত তৈরি করে নেবে।

এরকম অনেক উদাহরণ বিভিন্ন দেশ আর বিভিন্ন আন্দোলনের ক্ষেত্রে দেখা গেছে। তাগুতের কোন ক্ষতি করা ছাড়াই, তাগুতকে কোন পদক্ষেপ নেয়ার আগে দু’বার ভাবতে বাধ্য করা ছাড়াই, অনেক যুবক এসব

পূর্বোক্ত আলোচনা ও বিশ্লেষণ থেকে জ্ঞানী, চক্ষুষ্মান, সুস্থ বিবেচনাবোধ সম্পন্ন ও সত্যাশ্রয়ী ব্যক্তি মাত্রই একথা অনুধাবন করতে পারবেন যে, বিপ্লবের ক্ষেত্রে সাহওয়া সালাফী মানহাজ মূলত রাসূলুল্লাহ ﷺ-এর মানহাজের বিরোধী। তাদের মানহাজ নববী মানহাজের সাথে পুরোপুরি সাংঘর্ষিক এবং নবীজির আনীত সত্যের পরিপন্থী।

পাঠকের এই বিষয়ে আরও অধিক নিশ্চয়তা লাভ করা উচিৎ। সাহওয়া সালাফী আন্দোলনের বাস্তবতা আরো ভালোভাবে বোঝা উচিৎ। যে মানহাজের দিকে তারা আহ্বান করে তার প্রকৃতি আরো গভীরভাবে অনুধাবন করা উচিৎ। যে মানহাজ প্রকৃত অর্থে জিহাদ ও মুজাহিদদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণার নামান্তর, যে মানহাজ দ্বীন ইসলামের শত্রুদের জন্য সুপেয় সুমিষ্ট ঝর্ণার মতো, তার অসারতা সম্পর্কে জ্ঞান লাভ না করে কীভাবে বসে থাকা যেতে পারে? আর সেই লক্ষ্যে আমরা এখানে তাদের কর্ণধার ও পরিচালকদের নিজেদের মুখে স্বীকার করা কিছু বিষয় উল্লেখ করব। তাদের কর্মকান্ডের মাধ্যমে তাদের বিভ্রান্তি স্পষ্টভাবে ফুটে উঠে। কিন্তু তাদের নিজেদের মুখের কথা থেকে খুব সহজেই পাঠকের সামনে প্রতিভাত হয়ে উঠবে যে, দ্বীনের কত বুনিয়াদি বিষয় তাদের আক্রমণের শিকার হয়েছে। ইসলামের স্বতঃসিদ্ধ কত মূলনীতি ও অকাট্য বিধিমালার ওপর তারা আঘাত হেনেছে। স্বজাতির বিরুদ্ধে গিয়ে ক্রুসেডার পাশ্চাত্যকে খুশি করার জন্য তাদেরকে কত কিছু করতে হয়েছে!

---

সংগঠনের মানহাজের বলি হয়েছে। আর কিভাবেই বা এরা তাগুতের কোন ক্ষতি করবে, যখন তারা মহাবিশ্বের সার্বজনীন নিয়ম এবং শরীয়াহর নিয়ম অনুযায়ী এর জন্য প্রস্তুতই না? ইসলামী আন্দোলনগুলো এবং এগুলোর সবগুলোকে শাখাকে অকার্যকর করে দিতে প্রতি ১০-১৫ বছর পর পর তাগুত বিষদাত ভাঙ্গার পলিসি বাস্তবায়নে নামে। যাকে ইচ্ছা তাঁকে হত্যা করে, যাকে ইচ্ছা জেলে দেয়, মসজিদ আর মিম্বার থেকে দাওয়াতি ও দাতব্য কাজ বন্ধ করে দেয়। ধীরে ধীরে ইসলামি আন্দোলনের যে শক্তি ও প্রভাব গড়ে উঠেছিল – সেগুলো গুড়িয়ে দেয়, যাতে তার বিরুদ্ধে এই শক্তি ব্যবহার করা না যায়। তাগুত যখন এ পলিসি বাস্তবায়ন করে, এসব আন্দোলনের নেতারা তখন অবস্থা মেনে নেয়, আর এ অবস্থাকে পরীক্ষা নাম দিয়ে পরাজয়ের প্রতি আত্মসমর্পন করে।”

বাংলাদেশে ইখওয়ানের মানহাজের অনুসারী জামাআতে ইসলামের তত্ত্বাবধানে গড়ে উঠা ইসলামী ব্যাংক, এবং মালাউন মোদী বিরোধী আন্দোলনের পর অরাজনৈতিক সংগঠন হেফাযত ইসলামের নেতাকর্মীদের উপর তাগুত সরকারের ধরপাকড় ও মামলাবাজি থেকে ‘নখ-দন্ত অপসারণ’ নীতির উদাহরণ দেখা যায়।
– সম্পাদক

তাদের অন্যতম প্রধান শাইখ ডক্টর সাফার আল হাওয়ালী, নিউইয়র্ক ও ওয়াশিংটনের বরকতময় জিহাদের বীরদেরকে খাটো করে এবং তাঁদের এই মোবারক কাজের প্রতি ঘৃণা প্রকাশ করে বিবিসির প্রতিনিধিদেরকে বলেন, "যাদের ব্যাপারে বলা হয় যে, তারা এটি ঘটিয়েছে, তাদের আসলে কোনো আদর্শ নেই। পড়াশোনা তাদের কাছে মূল্যহীন। কারো কারো তো পড়াশোনা একেবারেই নেই এবং শরঈ ইলমের সঙ্গে মোটেও সম্পর্ক নেই। পক্ষান্তরে, এ কাজটি যদি কোনো আদর্শের জায়গা থেকে করা হতো, তবে এতে সকলের অংশগ্রহণ থাকত। কিন্তু এক্ষেত্রে তা হয়নি। বরং এজাতীয় লোকদের দৃষ্টিভঙ্গি, চিন্তাধারা ও মূল্যবোধ সম্পূর্ণ ভিন্ন ও নিজস্ব...!"

ইরাকে জিহাদ ও মুজাহিদদের সাহায্য করতে মুসলিমদেরকে অনুৎসাহিত করেছেন তিনি। উক্কায পত্রিকার এক সাক্ষাৎকারে তাকে কিছু প্রশ্ন করা হয়েছিল। প্রশ্নের জবাবে তার প্রদত্ত বক্তব্য লক্ষ্য করুন—

প্রশ্নকারী: যুবকেরা ইরাকে যাচ্ছে। অথচ তারা সেখানকার কর্তৃপক্ষ ও রাষ্ট্রীয় প্রতিনিধিদের ব্যাপারে কিছুই জানে না। সেখানে তারা জিহাদের নামে এবং ইরাকে মার্কিন আগ্রাসন প্রতিরোধের নামে বিভিন্ন সশস্ত্র গ্রুপে ঢুকে যাচ্ছে। এগুলো কতটুকু শরীয়ত সম্মত?

ডক্টর সাফার: সাধারণভাবেই এসব কাজ শরীয়ত সম্মত নয়। আমাকে যারা এমন প্রশ্ন করে, নিয়মিত আমি তাদেরকে এই উত্তরই স্পষ্টভাবে জানিয়ে দিই। এ বিষয়ের ওপর বহু দলীল প্রমাণ রয়েছে।

প্রশ্নকারী: তার মানে আপনি ইরাকে যুবকদের গমনকে জায়েজ মনে করছেন না?

ডক্টর সাফার: কিছুতেই নয়। কত শত লোক যে নিয়মিত এ বিষয় নিয়ে আমার কাছে আসে! কখনো পিতারা পুত্রদেরকে নিয়ে আসে, আবার কখনো পুত্ররা পিতাদেরকে নিয়ে। সবাইকে আমি এমন কাজ করতে বারণ করে দিই।

প্রশ্নকারী: পিতাদেরকে এবং পরিবারের অন্যান্য সদস্যদেরকে আপনি কি জোর দিয়ে এই পরামর্শ দিতে চান যে, তাদের সন্তানরা নিখোঁজ হলে, তারা যেন অবশ্যই প্রশাসনকে এ বিষয়ে অবহিত করে?

ডক্টর সাফার: অবশ্যই। আমি মনে করি, এমন ব্যবস্থা গ্রহণের কোনো বিকল্প নেই। কারণ, অনেক সময় এভাবে তথ্য দেয়া হলে দেশ ত্যাগের আগেই তাদেরকে ধরে ফেলা সম্ভব হয়। আমার বিশ্বাস, পিতাদের জন্য নিজেদেরকে এবং সন্তানদেরকে রক্ষার ক্ষেত্রে এটি অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়। তবে সন্দেহ নেই যে এক্ষেত্রে দ্রুততা বাঞ্ছনীয়।

মুজাহিদদেরকে সাহায্য করার পথে প্রতিবন্ধকতা সৃষ্টির কি ন্যাক্কারজনক প্রয়াস! মুসলিম মা-বোনদের সম্ভ্রম রক্ষার পথে অন্তরায় সৃষ্টির কি জঘন্য উপায়! হে আত্মশুদ্ধির স্তম্ভধারীরা, এ জাতীয় লোকদের এমন কর্মকাণ্ডের পর তাদের প্রতি কি কোনো ভক্তি থাকে? এতকিছুর পর তাদের কথাবার্তার প্রতি কি কোনো আগ্রহ থাকে?

ইবনে হাযম রাহিমাহুল্লাহ বলেন, "কাফেরদের বিরুদ্ধে জিহাদ করতে বারণ করা এবং মুসলিমদের পবিত্র ভূমি কাফেরদের নিকট হস্তান্তর করতে বলার গুনাহ এতটাই জঘন্য যে, কুফরীর পরে এমন গুনাহের চেয়ে জঘন্য কোন গুনাহ নেই"।

পাঠক আরও দেখুন! মুসলিমদের সম্ভ্রম রক্ষায় চেষ্টারত তাওহীদবাদী ভাইদের ব্যাপার উত্থাপন করা হলে উপরোক্ত শাইখ ক্রুসেডারদের নেতা বুশের ঔদ্ধত্য, কঠোরতা আর ধৃষ্টতার জবাবে তাকে কিরূপে শান্তির বার্তা জানিয়েছেন এবং কতটা বিনয় প্রদর্শন করেছেন। শাইখ তার এক ভাষণে ক্রুসেডার আমেরিকার প্রেসিডেন্ট বুশকে সম্বোধন করে বলেন,

"হে প্রেসিডেন্ট! আমরা আপনার কল্যাণ কামনা করছি। আমরা আপনাকে সীমালংঘন থেকে বিরত থাকা এবং সংযম অবলম্বন করার ব্যাপারে আল্লাহর ভয়ের কথা স্মরণ করিয়ে দিচ্ছি। আপনি ন্যায়নিষ্ঠার সাথে ধীরে সুস্থে এ বিষয়ে ব্যবস্থা নিন। আমরা নিঃসংকোচে ব্যক্ত করছি, আমরা আপনাদের সঙ্গে রয়েছি...!"

তাদের অপর একজন শীর্ষস্থানীয় শাইখ, ডক্টর সালমান আল-আওদাহ মুজাহিদদেরকে হুমকি দেন এবং তাঁদেরকে ধ্বংস করার প্রতিজ্ঞা ব্যক্ত করেন।

কারণ মুজাহিদরা তার দৃষ্টিতে চরমপন্থী এমন একটি চক্র, যাদের অনিষ্ট থেকে মুসলিমদেরকে হেফাজত করা জরুরি। তিনি বলেন,

"ফিলিস্তিনে ইহুদি আগ্রাসন তাকদীরের লিখন। আর আমরা যে তাদের বিরুদ্ধে জিহাদ করব এটাও তাকদীরের লিখন। আমাদের দুর্ভাগ্য, আমরা মুসলিমদের মাঝে কুসংস্কারের উপস্থিতি আবিষ্কার করেছি। আর এ সমস্ত কুসংস্কারকে সহীহ ও বিশুদ্ধ জ্ঞানের আলো দ্বারা মূলোচ্ছেদ করা আমাদের জন্য অদৃষ্টের লিখিত দায়িত্ব। আমাদের আরও দুর্ভাগ্যের বিষয় হলো, বর্তমানে চরমপন্থা, উগ্রবাদ, সন্ত্রাস ও বোমাবাজির মত ব্যাপারগুলো ঘটছে। আর তাই এক্ষেত্রেও আমাদের জন্য তাকদীরের লিখিত দায়িত্ব হচ্ছে, নেতিবাচক এসব দিক ও বিষয়ের মোকাবেলা করা, এগুলোর বিরুদ্ধে জিহাদ করা এবং এগুলোর প্রতিকারের জন্য আল্লাহর কাছে সাহায্য প্রার্থনা করা।"

ডক্টর সাহেব! আপনি কাদের বিরুদ্ধে আল্লাহর কাছে সাহায্য চাচ্ছেন! যারা রাসূলুল্লাহ ﷺ-এর আরব উপত্যকায় মুসলিমদের সম্ভ্রম রক্ষার্থে জিহাদরত, তাঁদের বিরুদ্ধে? যারা ক্রুসেডারদের বিরুদ্ধে এবং হিংসুটে রাফেজী ইবনে আল-কামীর উত্তরসূরীদের বিরুদ্ধে সংগ্রামে নিয়োজিত তাঁদের বিরুদ্ধে? আপনার কি জানা নেই, ক্রুসেডারদের আগ্রাসন ইরাকবাসীর বুক ছিন্নভিন্ন করে দেবার পর আপনাদের ক্ষতি করার জন্য ধেয়ে আসত? কিন্তু তা হয় নি, বরং আল্লাহ তা'আলা নিজ দয়া-অনুগ্রহে আপনাদেরকে সেই অবস্থা থেকে রক্ষা করেছেন। তাই তো তিনি ইরাক আগ্রাসনের মুখে আবু মুসআব জারকাবি রাহিমাহুল্লাহ'র মত ব্যক্তিত্বদেরকে দাঁড় করিয়ে দিয়েছেন। তাঁরা এ আগ্রাসনকে প্রতিরোধ করেছেন। আপনাদের ভূখণ্ডের[৮৫] দিকে ক্রুসেডারদের অগ্রযাত্রাকে তাঁরা রুখে দিয়েছেন।

অন্য এক বক্তব্যে তিনি মুজাহিদদেরকে তুচ্ছ-তাচ্ছিল্য করেন। এবং ৯/১১ এর বরকতময় জিহাদের বীর সেনানীদেরকে 'উত্তম চরিত্র বঞ্চিত এবং নৈতিকতা বিবর্জিত' আখ্যা দেন। তিনি বলেন, "নিশ্চয়ই অল্প কিছু মানুষ যাদের উল্লেখযোগ্য তেমন কোনো সক্ষমতা নেই, তারা তখনই কারো ক্ষতি করতে অগ্রসর হতে পারে, যখন তাদের মাঝে মৌলিক মূল্যবোধ ও নৈতিকতা বলে কিছুই থাকে না।"

[৮৫] এখানে বিলাদুল হারামাইনের কথা বলা হচ্ছে। -সম্পাদক

আরো আশ্চর্যের বিষয় হল, মিশরে সাহওয়া সালাফী ধারার মুরুব্বী জামাল সুলতানের বক্তব্য। তিনি মুজাহিদদেরকে নির্মূল করার জন্য তাগুত সরকারকে অনুপ্রাণিত করেছেন। এ কাজের সবচেয়ে উত্তম পন্থা তাদেরকে বাতলে দিয়েছেন। ইসলাহী এই নেতা বলেন, "নিশ্চয়ই কট্টরপন্থী ইসলামী দলগুলো একটি বিশেষ পন্থায় সহিংসতাকে নিজেদের মানহাজ হিসেবে গ্রহণ করেছে। তাদের এই পন্থা একটি স্বতন্ত্র মৌলভিত্তির অধীনে রচিত। এ সমস্ত দলের মোকাবেলার জন্য প্রয়োজন হলো, হেকমত এবং কঠোরতা, মানবিক ও সামাজিক জ্ঞান,নিরাপত্তা ও গুপ্তচরবৃত্তির পারদর্শিতা, চিন্তা পরিশুদ্ধি কার্যক্রম ও দ্বিপাক্ষিক আলোচনা। সেইসাথে শক্তি প্রয়োগ ও প্রয়োজনীয় নিরাপত্তা বিধানের জন্য কার্যকরী ব্যবস্থা গ্রহণ—উপরোক্ত প্রতিটি বিপরীতমুখী বিষয়ের সমন্বিত প্রয়োগ।"

সাহওয়া সালাফী ধারার উস্তাদ জায়েদ ইব্রাহীম মুহাম্মাদ[৮৬] সংশোধনমূলক শান্তিপূর্ণ দাওয়াতি চিন্তাধারার ওপর জিহাদী ধ্যান ধারণার প্রাধান্য বিস্তারে ভীত হয়ে এই বক্তব্য প্রদান করেন, "আমাদের এই প্রতিষ্ঠান একটি সাংস্কৃতিক ও দাওয়াতি প্রতিষ্ঠান। এ প্রতিষ্ঠানের মূল কথা -শান্তিপূর্ণ প্রকাশ্য দাওয়াতি মিশন। ইসলামের জন্য কাজ করার ক্ষেত্রে এবং দাওয়াত প্রচারে আমরা কারো সঙ্গে সংঘর্ষে জড়াই না। দুঃখজনক বিষয় হলো, এ বিষয়টা নিরাপত্তা সংশ্লিষ্ট কর্তৃপক্ষের অনেকের কাছেই স্পষ্ট নয়। আমরা কখনোই কামনা করি না, অনুচিত এই চাপ প্রয়োগের কারণে আমাদের প্রতিষ্ঠানের সদস্যবৃন্দ যারা মধ্যমপন্থী ও মাঝামাঝি অবস্থান গ্রহণকারী হিসেবে সুপরিচিত, - আল্লাহ না করুন- তারা কট্টরপন্থী চিন্তা ধারায় প্রভাবিত হোক এবং বিচ্ছিন্নতার আশ্রয় গ্রহণ করুক'!

সাহওয়া সালাফী আন্দোলনের নেতৃবৃন্দ ও কর্ণধারদেরকে আমরা সাইয়্যেদ কুতুব রাহিমাহুল্লাহ'র সেই বক্তব্য স্মরণ করিয়ে দিতে চাই, যা তিনি তাঁর অনবদ্য তাফসীরগ্রন্থ 'যিলালিল কুরআনে' লিপিবদ্ধ করেছেন। আমরা আশা করব, তাদের মাঝে কেউ উৎকর্ণ হয়ে এ বিষয়টি শ্রবণ করবেন এবং সে অনুযায়ী আমল করবেন। সাইয়্যেদ কুতুব লিখেন, "মুসলিম উম্মাহর জাতীয় জীবনে জিহাদ যদি আকস্মিকভাবে সংঘটিত কোনো বিচ্ছিন্ন ঘটনা হতো, তবে এতটা গুরুত্ববহ আঙ্গিকে আল্লাহর কিতাবের এত বিরাট অংশ তা দখল করে থাকত না।

---

[৮৬] জর্ডানের কুরআন সুন্নাহ ফাউন্ডেশনের পরিচালক

হাদীসের এতগুলো অধ্যায়ে এতটা তাৎপর্যমণ্ডিত রূপে তার উপস্থিতি থাকত না। জিহাদ যদি মুসলিমদের জাতীয় জীবনের আকস্মিকভাবে সংঘটিত কোনো অনুষঙ্গ হত, তবে রাসূলুল্লাহ ﷺ প্রতিটি মুসলিমকে শামিল করে কেয়ামত পর্যন্ত সময়কালের জন্য এমন উক্তি করতেন না— 'যে ব্যক্তি এমন অবস্থায় মারা যাবে যে, কখনো সে যুদ্ধ করেনি অথবা যুদ্ধের ব্যাপারে মনে মনে সংকল্প করেনি, সে মুনাফেকির একটি অঙ্গ নিয়ে মৃত্যুবরণ করল।'

নিশ্চয়ই আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা জানেন, রাজা বাদশারা এবং শাসকবর্গ জিহাদকে অপছন্দ করবে। তিনি এটিও জানেন যে, শাসন ক্ষমতার অধিকারীরা জিহাদের বিরোধিতা করবেই। কারণ এটি তাদের স্বার্থের বিরোধী। তাদের মানহাজের খেলাপ। শুধু অতীতেই নয়, বর্তমানে এবং ভবিষ্যতেও এমন বিরোধিতা আসবেই। প্রতিটি ভূখণ্ডে প্রতিটি প্রজন্মে। আর আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা জানেন, অকল্যাণের সদম্ভ পথ চলা অব্যাহত থাকবেই। অকল্যাণ কারো জন্য দয়া দেখাবে না। কল্যাণ যতই নমনীয়তার সঙ্গে শান্তিপূর্ণভাবে পথ চলুক না কেন তার অগ্রগতির পথে অকল্যাণ বাধা সৃষ্টি করবে না—এটি কখনোই হবার নয়। মিথ্যা নিজেকে রক্ষার জন্য অনিবার্যভাবেই শক্তি প্রয়োগ করে, সত্যের কণ্ঠরোধ করে, তাকে হত্যা করতে চাইবে। বিশ্ব প্রকৃতির এটি একটি অমোঘ বাস্তবতা। এটি সাময়িক কোনো ঘটনা নয়। এটি স্বাভাবিক জাগতিক নিয়ম, আকস্মিকভাবে সংঘটিত কোনো ব্যাপার নয়। আর এ কারণেই জিহাদ। যেকোনো অবস্থাতেই একে প্রয়োজন।

আবশ্যিকভাবে প্রথমে মনোজগতে জিহাদের অবতারণা হয়। অতঃপর সেটি বাস্তবতায় রূপ নেয়। তখন অনিবার্যভাবেই 'সশস্ত্র অকল্যাণ' আর 'সশস্ত্র কল্যাণ' মুখোমুখি হয়। সংখ্যার বলে গর্বিত বাতিল শক্তি যখন হকের পথ রোধ করে দাঁড়ায়, তখন হকও থাকে সার্বিক প্রস্তুতি সম্পন্ন। এর অন্যথা হলে এবং হক সার্বিক প্রস্তুতি সম্পন্ন না করলে ব্যাপারটা হয়ে যায় আত্মঘাতী। তা এমন এক প্রহসন হয়ে দাঁড়ায়, যা মু'মিনদের জন্য সমীচীন নয়। তাই জান ও মাল ব্যয় করার কোনো বিকল্প নেই। যেমনটি আল্লাহ তা'আলা মু'মিন বান্দাদের কাছ থেকে তলব করেছেন এবং জান্নাতের বিনিময়ে তাদের জান ও মাল ক্রয় করে নিয়েছেন। এখন সম্পূর্ণ তাঁর ইচ্ছানুসারে তাঁদের ভাগ্যে বিজয় থাকতে পারে, আবার তার বদলে

শাহাদাত থাকতে পারে। তাকদীর ও ভাগ্যের এই লিখন সম্পূর্ণ তার ইচ্ছাধীন, যার সর্বত্র রয়েছে তাঁর হিকমত ও প্রজ্ঞার প্রলেপ। মু'মিন বান্দাদের জন্য তাঁদের রবের কাছে দুই কল্যাণের কোনো এক কল্যাণ অবশ্যই নির্ধারিত রয়েছে। আর সাধারণভাবে সকল মানুষ নির্ধারিত সময়ে উপস্থিত হলে মৃত্যুবরণ করবে। কেবল শহীদরাই এমন সৌভাগ্যবান যারা শাহাদাতের মর্যাদায় ভূষিত হন। যেন তারা চির অমর।"

আমরা এখানেই সাহওয়া সালাফী আন্দোলন সম্পর্কে আলোচনার ইতি টানতে যাচ্ছি। আমাদের এই অধ্যায় ছিল বিশেষভাবে উল্লেখযোগ্য সে সমস্ত ইসলামী দলের বিবরণ নিয়ে রচিত, যেগুলো আল্লাহর শরীয়ত প্রতিষ্ঠা এবং ইসলামী সমাজ বিনির্মাণের লক্ষ্যে বিপ্লব কায়েমে নির্দিষ্ট কিছু পন্থার উদ্ভব ঘটিয়েছে। আল্লাহর তৌফিক ও অনুগ্রহে আমরা সেসব মানহাজের বক্রতা, সত্য-বিরুদ্ধতা এবং ইসলামী সমাজ বিনির্মাণ ও খিলাফতে রাশেদা প্রতিষ্ঠায় নববী আদর্শের সঙ্গে এ সমস্ত মানহাজের সুস্পষ্ট সাংঘর্ষিকতা বর্ণনা করতে সক্ষম হয়েছি। আলহামদু লিল্লাহ!

ইসলামী আন্দোলনগুলোর সংক্ষিপ্ত বিবরণ সংবলিত এই অধ্যায়টি ইমাম ইবনুল কাইয়্যিমের একটি উক্তি দিয়ে শেষ করতে চাই, যা 'মাদারিজুস সালেকীন' গ্রন্থে রয়েছে। আশা করছি, এর দ্বারা কল্যাণ প্রত্যাশী ব্যক্তিকে আল্লাহ তা'আলা কল্যাণ দান করবেন! সত্য সঠিক পথে চলতে আগ্রহী ব্যক্তিকে তিনি সঠিক পথের দিশা দান করবেন! একমাত্র আল্লাহই সরল সঠিক পথের দিশা দানকারী।

সাহাবায়ে কেরামের গুণাবলী বর্ণনা করতে গিয়ে ইবনুল কাইয়্যিম রাহিমাহুল্লাহ বলেন, "আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলার দ্বীন ইসলাম তাঁদের অন্তরে এমনভাবে বদ্ধমূল হয়েছিল এবং তাঁদের বুকের এতটা গভীরে প্রবিষ্ট হয়েছিল যে, তাঁরা এর ওপর অন্য কোনো প্রকার রায়, যুক্তি, অন্য কারো অনুসরণ অথবা কোনো প্রকার মানবিক বিচার বুদ্ধিকে প্রাধান্য দিতে রাজি ছিলেন না। ফলে, পুরো পৃথিবীজুড়ে তাদের প্রশংসা ছড়িয়ে পড়েছিল। আর পরবর্তীদের মাঝে আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা তাঁদের স্তুতির চর্চা অব্যাহত রেখেছিলেন। তাঁদের পদাঙ্ক অনুসরণ করে পথ চলেছিল তাঁদের অনুসারীদের প্রথম প্রজন্ম।

তাঁদের এ সমস্ত তৌফিকপ্রাপ্ত অনুসারীবৃন্দ তাঁদের পথ ও পন্থা অনুসরণে অভ্যস্ত হয়ে গিয়েছিলেন। তাঁরা ছিলেন দলপ্রীতি ও ব্যক্তিপূজা থেকে যোজন যোজন দূরে। তাঁরা ছিলেন সদাসর্বদা দলীল ও হুজ্জতের পক্ষে। ছিলেন সত্যের ধারক বাহক – সে সত্য তাঁদেরকে যেখানেই নিয়ে যাক না কেন। তাঁরা ছিলেন সত্য পথের নির্ভীক পথচারী যেখানেই সত্যের তাঁবু স্থাপিত হোক না কেন। যখন দলীল-প্রমাণ তাঁদের সামনে স্পষ্ট হতো, তখন তাঁরা সবান্ধবে নির্বান্ধবে সেদিকে ছুটে আসতেন। যখন রাসূল ﷺ তাঁদেরকে কোনো দিকে আহ্বান করতেন, তখন তাঁরা তৎক্ষণাৎ সক্রিয় হয়ে উঠতেন। রাসূলুল্লাহ ﷺ তাঁদেরকে কোনো কিছু করার আদেশ কেন দিলেন, হুকুমের পেছনের হিকমাহ ইত্যাদি খুঁজতে যেতেন না। প্রিয় নবীজির বাক্যমালা তাঁদের অন্তরের গভীরে এবং হৃদয়ের গহীনে বদ্ধমূল ছিল। অন্য কোনো মানুষের কথাকে তার ওপর প্রাধান্য দিতে তাঁরা মোটেই প্রস্তুত ছিলেন না। কোনো যুক্তি দিয়ে রাসূলুল্লাহ'র ﷺ বক্তব্যকে বিচার করতে তাঁরা মোটেই রাজি ছিলেন না।"

অতঃপর ইমাম ইবনুল কাইয়্যিম সতর্ক করে দিয়ে বলেন, "অতঃপর তাঁরা (তাবেয়ীরা) গত হয়ে গেলে নতুন প্রজন্ম এল। তারা নিজেদের দ্বীনকে টুকরো টুকরো করে ফেলল। নিজেরাও শতধা বিভক্ত হয়ে প্রত্যেকেই নিজ নিজ অবস্থান নিয়ে তুষ্ট থাকল। তারা নিজেদের দ্বীনকে খণ্ড-বিখণ্ড করে ফেলল। অথচ প্রত্যেকেই তাদের রবের দিকে প্রত্যাবর্তনশীল। তারা দলপ্রীতিকে নিজেদের আদর্শে পরিণত করল। দলান্ধতাকেই তারা তাদের ব্যবসার পুঁজি বানাল। তাদের মধ্যে আরেকদল কেবল অন্ধ অনুসরণ করেই আত্মতুষ্টিতে ভুগতে লাগল। তারা বলতে লাগল, "নিশ্চয়ই আমরা যে আদর্শের ওপর আমাদের বাপ-দাদাদেরকে পেয়েছি, তাই আমরা অনুসরণ করে যাব"। উভয় দলই অনুসরণযোগ্য, সঠিক পথ থেকে বিচ্যুত। আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা তাদের ব্যাপারে ইরশাদ করেন-

﴿لَّيْسَ بِأَمَانِيِّكُمْ وَلَا أَمَانِيِّ أَهْلِ الْكِتَابِ﴾ ﴿النساء: ١٢٣﴾

'না তোমাদের আকাঙ্ক্ষা বাস্তবায়িত হবে আর না আহলে কিতাবদের আকাঙ্ক্ষা।'[৮৭]

---

[৮৭] সূরা আন-নিসা; ০৪: ১২৩

ইমাম শাফেয়ী রহিমাহুল্লাহ বলেন, 'যার কাছে রাসূলুল্লাহ ﷺ-এর সুন্নাত স্পষ্ট হবে, তার জন্য অন্য কোনো মানুষের বক্তব্য গ্রহণ করে নবীজির সেই সুন্নাহ পরিত্যাগ করা জায়েজ নয়। এ ব্যাপারে সকল মুসলিমরা একমত'।

ইসলামের সুশীতল ছায়ায় আশ্রয় গ্রহণে প্রত্যাশী হে ভাই! পূর্বের সকল আলোচনা শেষ করে এখন আমরা আল্লাহর জমীনে আল্লাহর দ্বীন প্রতিষ্ঠার কার্যকরী পন্থা নিয়ে আলোচনা করতে যাচ্ছি। এই আলোচনায় আমরা পুরোপুরি নির্ভর করব নববী আদর্শের ওপর এবং আল্লাহর অনুমোদিত বিশ্ব প্রকৃতির অলঙ্ঘনীয় নিয়মের ওপর। বস্তুত, আল্লাহই তাওফীক দাতা এবং তিনিই একমাত্র সরল সঠিক পথের দিশা দানকারী।

আল্লাহর দ্বীন সম্পর্কে অবহিত এমন যে কারো কাছে এটা স্বীকৃত যে, আল্লাহর দ্বীন প্রতিষ্ঠা, খিলাফতে রাশেদা পুনরুদ্ধার এবং মুসলিমদের জন্য ইমাম নিযুক্তি এবিষয়গুলো অত্যাবশ্যকীয়। শরীয়তের পরিভাষায় এগুলো হলো ফরজ। সক্ষমতা থাকলে কোনো মুসলিম সদস্যের জন্য এই ফরজ দায়িত্ব এড়িয়ে যাওয়ার কোনো সুযোগ নেই। আহলে সুন্নাহ ওয়াল জামাতের উলামায়ে কেরামের সিদ্ধান্ত এমনই।

ইমাম মাওয়ারদী রাহিমাহুল্লাহ বলেন, "ইমামতের উদ্দেশ্য হচ্ছে, দ্বীনের রক্ষণাবেক্ষণ ও রাজনীতি নিয়ন্ত্রণের ক্ষেত্রে নবুওয়্যাতের প্রতিনিধিত্ব করা। উম্মাহর মাঝে দায়িত্বপ্রাপ্ত ব্যক্তির জন্য সর্বসম্মতিক্রমে এ কাজ করা ওয়াজিব।"

ইমাম লাইস রাহিমাহুল্লাহ 'আস সাওয়া'ইক আল মুহরিক্বা' গ্রন্থে বলেন," সাহাবা রাদিয়াল্লাহু আনহুমার ইজমা প্রতিষ্ঠিত হয়েছে যে, নবুওয়্যাত যুগের সমাপ্তির পর ইমাম নিযুক্ত করা ওয়াজিব। তারা সকলে এটিকে সবচেয়ে গুরুত্বপূর্ণ ওয়াজিব বলে ধরে নিয়েছিলেন। ফলে, রাসূলুল্লাহ ﷺ-এর দাফন কার্যেরও পূর্বে তা সম্পন্ন করেছিলেন।"

শাইখুল ইসলাম ইবনে তাইমিয়া রাহিমাহুল্লাহ বলেন, "জানা আবশ্যক যে, সর্ববিষয়ে মানব সম্প্রদায়ের নেতৃত্বদান ও দায়িত্বগ্রহণ দ্বীন ইসলামের সর্ববৃহৎ ও সর্বাধিক গুরুত্বপূর্ণ ওয়াজিবসমূহের একটি। বরং এভাবে বলা যায় যে, নেতৃত্ব ছাড়া দ্বীন-দুনিয়া কোনটাই প্রতিষ্ঠিত থাকতে পারে না । কারণ, সমাজবদ্ধ না হলে বনী

আদম পূর্ণাঙ্গ কল্যাণ লাভ করতে পারে না। স্বভাবতই মানুষ একে অপরের প্রতি নির্ভরশীল। আর একটি সমাজের জন্য একজন নেতা আবশ্যক। বিষয়টি এতোটাই গুরুত্বপূর্ণ যে, নবীজি ﷺ ইরশাদ করেছেন-

« إذا خرج ثلاثة في سفر فليؤمروا أحدهم ».

'তিনজন যদি কোনো সফরে বের হয়, তবে তারা যেন তাদের একজনকে আমীর বানিয়ে নেয়'।[৮৮]

তিনি ﷺ আরও ইরশাদ করেন-

وَلَا يَحِلُّ لِثَلَاثَةِ نَفَرٍ يَكُونُونَ بِأَرْضِ فَلَاةٍ إِلَّا أَمَّرُوا عَلَيْهِمْ أَحَدَهُمْ

'এমন তিন ব্যক্তি যারা কোনো মরুভূমিতে রয়েছে, তাদের কোনো একজনকে আমীর বানানো ব্যতীত তাদের এই অবস্থান হালাল (বৈধ) নয়।'[৮৯]

আমরা দেখতে পেলাম, রাসূলুল্লাহ ﷺ সফরের মত সাময়িক সহ-অবস্থানের ক্ষেত্রে আমীর নির্ধারণকে ওয়াজিব সাব্যস্ত করেছেন। আর তার কারণ হলো- আমাদেরকে এ বিষয়ে সতর্ক করা যে, সব ধরনের মানব সম্মেলনেই এ কাজ আবশ্যক। সমাজবদ্ধতার আবশ্যকতা প্রমাণিত হয় আরও একটি কারণে; আর তা হলো- আল্লাহ তা'আলা আমর বিল মারুফ এবং নাহি আনিল মুনকার ওয়াজিব করেছেন। কিন্তু শক্তি প্রয়োগ ও নেতৃত্ব ছাড়া এই কাজ সম্পন্ন করা যায় না। এমনিভাবে জিহাদ পরিচালনা, ইনসাফ প্রতিষ্ঠা, হজের ব্যবস্থাপনা, জুমআ ও ঈদের নামাযের অনুষ্ঠান, মজলুমের সহায়তা, হদ বা ইসলামিক দণ্ডবিধি বাস্তবায়ন ইত্যাদি বিষয়সমূহ শক্তি প্রয়োগ ও নেতৃত্ব ছাড়া কখনোই সম্ভব নয়।"

শাইখুল ইসলামের বক্তব্যের শেষ দিকে রয়েছে— "অতএব, ওয়াজিব হলো দ্বীন ও আল্লাহর নৈকট্য প্রাপ্তির মাধ্যম মনে করে নেতৃত্ব নির্ধারণ করা। কারণ, এই নেতৃত্ব মূলত: আল্লাহর আনুগত্য এবং তাঁর রাসূল ﷺ-এর আনুগত্যেরই নামান্তর।

---

[৮৮] সুনানে আবু দাউদ, হাদীস নং-২৬১০

[৮৯] মুসনাদে আহমাদ, হাদীস নং-৬৬৪৭

ফলে তা আল্লাহর সর্বোত্তম ইবাদাতগুলোর অন্যতম এবং আল্লাহর নৈকট্য প্রাপ্তির একটি বড় মাধ্যম। তবে, এ ক্ষেত্রে কামনাবৃত্তি ও সম্পদ সঞ্চয়ের কারণে অধিকাংশ মানুষই বিভ্রান্ত হয়ে থাকে।”

অতএব, এই দ্বীনের জন্য কাজ করা, আল্লাহর শরীয়ত প্রতিষ্ঠা করার জন্য কার্যকরী পন্থায় চেষ্টা করা এবং মুসলিমদের জন্য একজন ইমাম নিযুক্ত করা, এগুলো প্রত্যেকটি ওয়াজিব বিষয়, যা প্রতিটি মুসলিমের ওপর ফরজে আইন।

আমাদের ইমামগণ এমনটাই বলেছেন। রাহিমাহুমুল্লাহ। আল্লাহ যাদেরকে অপারগ বলেছেন, তারা ছাড়া অন্য কারো পক্ষে এই গুরুদায়িত্ব পালনে ওজর গ্রহণযোগ্য নয়।

হেদায়েতের পথিক হে ভাই আমার! আসুন! মু'মিনদের বিজয় ও তার মধ্য দিয়ে আল্লাহর ইচ্ছায় খিলাফতে রাশেদা প্রতিষ্ঠার[৯০] সুদীর্ঘ, সুপ্রশস্ত রাজপথে আমরা প্রথম কদম ফেলি। বস্তুত: আল্লাহই তৌফিক দাতা এবং একমাত্র তিনিই সরল সঠিক পথের দিশা দানকারী।

---

[৯০] যা গৌরবান্বিত এই উম্মাহর একনিষ্ঠ সদস্যদের কাঁধে অর্পিত এক গুরুদায়িত্ব।

# হকপন্থী ইসলামী দলের সারিতে অংশগ্রহণ

সমাজবদ্ধ হওয়া ছাড়া মানুষের সার্বিক অবস্থা ও সামগ্রিক জীবন পরিশুদ্ধ হয় না। পরাক্রমশালী প্রজ্ঞাময় আল্লাহ মানুষের জন্য এমনটাই চেয়েছেন ও নির্ধারণ করেছেন। আর কোনো অবস্থায় এমনটা কল্পনা করাও সম্ভব নয় যে, মানুষ নিজে নিজেই সমাজবদ্ধ হবে। সমাজের প্রতিটা সদস্য একে অপরের থেকে অমুখাপেক্ষী থাকবে। প্রত্যেকে নিজের ব্যক্তিত্ব নিয়ে স্বয়ংসম্পূর্ণ থাকবে। নিজের সব কাজ নিজেই সম্পাদন করতে সক্ষম হবে।

প্রাচীন ও আধুনিক যুগে মানব সমাজের নানা চিত্র দেখা গেছে। একেক সমাজের জীবনের রূপ ছিল একেক রকম। ভিন্ন ভিন্ন বৈশিষ্ট্য নিয়ে প্রতিষ্ঠিত ছিল এক একটি সমাজ। কখনও কখনও সমাজ ছিল রাষ্ট্রীয় কাঠামোর অধীনে। কখনো তা ছিল বৃহৎ গ্রামভিত্তিক বসতি। আবার কখনো ছিল যাযাবর গ্রামীণ গোত্রীয় কাঠামোর অধীনে। তবে এত বিচিত্র বৈশিষ্ট্যের মাঝেও প্রতিটি সমাজে যে বিষয়টি সর্বদাই বিদ্যমান ছিল, তা হচ্ছে— নির্দিষ্ট কিছু গুণাবলী সম্পন্ন এমন এক ব্যক্তি, যাকে সকলেই মান্য করবে। সর্ব মান্যবর ওই ব্যক্তি এমন হবে যে, সকলেই তার নেতৃত্ব মেনে নেবে। সে যে সিদ্ধান্ত গ্রহণ করবে এবং যে নীতি প্রণয়ন করবে, সেসব নির্দেশ তারা শ্রবণ করে চোখ বন্ধ করে তার প্রতি অকুণ্ঠ আনুগত্য প্রদর্শন করবে।

উসমানী খিলাফত ও খলীফাতুল মুসলিমিনের পতনের সঙ্গে সঙ্গে মুসলিম বিশ্বে নেতৃত্বের শূন্যস্থান তৈরি হয়। শূন্যস্থান পূরণের জন্য বিচিত্র ধরনের বহু ইসলামী সংগঠন প্রতিষ্ঠিত হয়। এসব সংগঠনের উদ্ভব ও প্রতিষ্ঠার মূল লক্ষ্য ছিল, দুর্যোগ কবলিত জীবন বাস্তবতায় অবিকল খিলাফতে রাশেদা পুনঃপ্রতিষ্ঠা করা। এবং মুহাম্মাদ ﷺ-এর উম্মাহকে হারানো সিংহাসনে পুনরায় অধিষ্ঠিত করা। সেই সিংহাসনে যা প্রাচীন রোমকদের উত্তরসূরী ক্রুসেডাররা দখল করে নিয়েছে। এবং উম্মাহর গৌরবের আসন পুনরুদ্ধারের পথে ষড়যন্ত্রের জাল বিছিয়ে দিয়েছে।

ইসলামী জামাতগুলোর আবির্ভাবের পর থেকেই মুসলিম সন্তানদের মাঝে সেসব জামাতে যুক্ত হওয়া এবং তাদের পতাকাতলে আশ্রয় গ্রহণ করার হিড়িক পড়ে যায়। কারণ, তারা নিশ্চিত ছিল যে, ভূপৃষ্ঠে আল্লাহর দ্বীনকে বিজয়ী করতে হলে এমন একটি জামাত প্রয়োজন, মুসলিমরা যার পতাকাতলে আশ্রয় গ্রহণ করবে। যার তত্ত্বাবধানে দ্বীনের কাজ করবে। আর এভাবেই ভূপৃষ্ঠে আল্লাহর খিলাফত প্রতিষ্ঠাতার প্রথম পর্যায়- মুসলিম সমাজ নির্মাণে সফলতা আসবে।

মুসলিম জামাতের কাতারে শামিল হওয়া ছাড়া ভূ-পৃষ্ঠে আল্লাহর হুকুম প্রতিষ্ঠা করা একপ্রকার অলীক স্বপ্ন ও আকাশ কুসুম কল্পনা ছাড়া আর কিছুই নয়। এমন স্বপ্নচারী ব্যক্তি অচিরেই তার একাকীত্ব আবিষ্কার করবে। আর তখন তার স্বপ্ন ভেঙে চুরমার হয়ে যাবে। তিক্ত বাস্তবতার প্রস্তরাঘাতে তা চূর্ণ-বিচূর্ণ হয়ে যাবে। যে মহৎ লক্ষ্যকে সামনে রেখে একটি সুবাসিত সুফল লাভের আশায় বহুলোক জীবন ব্যয় করেছে, সেই লক্ষ্য বাস্তবায়নের সকল শ্রম পণ্ড হয়ে যাবে। আল্লাহর দ্বীনের ব্যাপারে মর্যাদা বোধসম্পন্ন প্রতিটি মুসলিম মাত্রই এটা জানেন।

আমরা বাস্তবতার নিরিখে এই সত্য জানতে পারলাম যে— মুসলিম জামাতের কাতারে শামিল হওয়া এবং তার তত্ত্বাবধানে কাজ করা ছাড়া কোনো ইসলামি সমাজ অস্তিত্ব লাভ করতে পারে না। তো এখন সঙ্গত কারণেই প্রশ্ন দেখা দেয়, মুসলিম জামাতের পরিচয় কী? মুসলিমদের জামাতে শামিল হওয়ার আবশ্যকতা কোন দলীল-প্রমাণের ওপর প্রতিষ্ঠিত? তাইফা আল মানসূরা বা ঐশী সাহায্যপ্রাপ্ত জামাতে সামর্থ্য অনুযায়ী যুক্ত হওয়া এবং তার সদস্য বৃদ্ধি করা প্রতিটি মুসলিমের ওপর ওয়াজিব। এই জামাতের প্রধান গুণাবলী ও বৈশিষ্ট্যগুলো কী কী? ইসলামী অঙ্গনে সক্রিয় দলগুলোর মধ্যে কোনটির মাঝে এসব গুণ ও বৈশিষ্ট্য পাওয়া যায়?

# মুসলিম জামাতের পরিচয়

পারিভাষিক অর্থে জামাত হচ্ছে দ্বীনের হকপন্থী অনুসারীরা; যারা নবী করীম ﷺ -র আদর্শ ধারণকারী। যদিও তারা মানুষের মাঝে অপরিচিত স্বল্প সংখ্যক লোক হয়, এতেও কোনো অসুবিধা নেই। নবী-রাসূলদের অবস্থা এবং মানুষদের মাঝে তাঁদের একনিষ্ঠ উত্তরসূরীদের অবস্থা এমনই ছিল। হাসান বসরী রাহিমাহুল্লাহ বলেন,

“ঐ সত্তার শপথ যিনি ব্যতীত কোনো উপাস্য নেই, সুন্নাহ'র অবস্থান হচ্ছে সীমালংঘন ও শৈথিল্যের মাঝামাঝিতে। অতএব, তোমরা তা আঁকড়ে ধরে থাকো—আল্লাহ তোমাদের ওপর অনুগ্রহের বারিধারা বর্ষণ করুন—কারণ অতীতেও আহলে সুন্নাহ ছিলেন মানুষদের মাঝে অতি অল্প। আর ভবিষ্যতেও তাঁরা সংখ্যায় নগণ্যই হবেন। তাঁরা বিলাসিতায় বিলাস প্রিয়দের সঙ্গ দেন না। বিদাতপন্থীদের বিদ‘আতের মাঝে অংশ নেন না। তারা সুন্নাহকে আঁকড়ে ধরে থেকেই নিজেদের রবের সঙ্গে মিলিত হন। আর আল্লাহ চাহেন তো ভবিষ্যতেও এমনটাই হবে। অতএব, তোমরা তাদের অন্তর্ভুক্ত হবার চেষ্টা করো।”

উম্মাহর উলামায়ে কেরাম -আল্লাহ তাঁদের প্রতি রহম করুন - জামাতের সংজ্ঞা দিতে গিয়ে এবং তার উদ্দেশ্য ব্যাখ্যা করতে গিয়ে মতানৈক্যের সম্মুখীন হয়েছেন।

আমাদের শাইখ আব্দুল হাকিম হাসসান ‘হিদায়াতুল মুজাহিদীন ইলা ওয়াসিয়্যাতিন নাবিয়্যিল আমীন’ নামক তাঁর অনবদ্য গ্রন্থে জামাত সম্পর্কে লিখেছেন,

“কেউ কেউ বলেন, জামাতের উদ্দেশ্য হলো- সত্য পথ ও আল্লাহর আনুগত্যের ওপর প্রতিষ্ঠিত থাকা, যদিও একজন ব্যক্তির মাধ্যমেই তা হয়। কারণ, অনুসরণ তো কেবল সত্য পথেরই হওয়া উচিত, অন্য কোনো কিছুর নয়। আবার কেউ কেউ বলেছেন, জামায়াত হচ্ছে বিপুল সংখ্যক লোক অর্থাৎ অধিকাংশ মুসলিমের অংশগ্রহণ। কারণ, আল্লাহ তা’আলা মুহাম্মাদ ﷺ-এর পুরো উম্মতকে কখনো পথভ্রষ্টতার ওপর ঐক্যবদ্ধ হতে দেন না। অপরশ্রেণী বলেন, জামায়াত বলতে বোঝায় মুসলিমদের ওই দল, যারা একজন আমীরের নেতৃত্বে সঙ্ঘবদ্ধ। যেখানে

সকলেই আমীরের নির্দেশ শ্রবণ করে এবং তাঁর প্রতি আনুগত্য প্রদর্শন করে। এতগুলো মতামতের মধ্যে সবচেয়ে গ্রহণযোগ্য মত হলো- জামাত হচ্ছে হক বা সত্য পন্থা, যদিও তার ওপর মাত্র একজন প্রতিষ্ঠিত থাকে। তবে আল্লাহর প্রশংসা যে, অধিকাংশ সময় মুসলিমদের মাঝে গুরুত্বপূর্ণ সংখ্যক লোক সত্যের ওপর প্রতিষ্ঠিত ছিল।

যদি অধিকাংশ মানুষ- যাদের মাঝে থাকবেন উলামায়ে কেরাম- তারা সকলে মিলে সত্যের ওপর প্রতিষ্ঠিত ইমামের পতাকাতলে সমবেত হন, তখন তাদেরকে জামাত বলা হবে। তবে এটা তাদের সংখ্যাধিক্যের কারণে নয়, বরং তাদের সত্যানুসরণের কারণে। আর যদি অধিকাংশ লোক সত্যের বিরোধিতা করে, তবে তাদেরকে জামাত বলা হবে না। জামাত বলা হবে হকপন্থীদেরকে, যদিও তারা সংখ্যায় স্বল্প হয়। অতীতকালে এবং বর্তমানেও আমরা বহুবার দেখেছি, সাধারণভাবে অধিকাংশ মানুষ সত্য ও হেদায়াতের ওপর প্রতিষ্ঠিত নয়। তাদের মাঝে স্বল্প সংখ্যক লোকই আহলে সুন্নাহ ওয়াল জামাআত, যারা রাসূল ﷺ-এর ইলম, হেদায়েত ও দ্বীনে হকের পুরোপুরি অনুসারী।”

অতঃপর শাইখ হাফিজাহুল্লাহ নিজ গ্রন্থে এ বিষয়টি বিশ্লেষণ করেন। তিনি নিজের এই মাযহাবের বিশুদ্ধতা প্রমাণে অনেক দলীল হাজির করেন। যার মূল কথা হলো: সত্যকে আঁকড়ে ধরা এবং সত্যের সঙ্গে চলার অর্থই জামাত। এটাই বিভ্রান্তি থেকে বেঁচে থাকার পথ এবং এ পথেই মুক্তি।

এ বিষয়ে বিশিষ্ট সাহাবী আব্দুল্লাহ ইবনে মাসউদ রাদিয়াল্লাহু আনহু বলেন, “যা সত্যের অনুকূল তাই জামাত, যদিও তুমি একা হও।” এ বিষয়ে কেউ আরো বেশি জানতে চাইলে উপরোক্ত গ্রন্থখানা অধ্যয়ন করতে পারেন। তাতে রয়েছে অন্তর শীতলকারী ও হৃদয় প্রশান্তকারী বিস্তারিত আলোচনা। আল্লাহ সুবহানাহু ওয়া তা’আলা আমাদের অন্তরসমূহ সত্য গ্রহণের জন্য উন্মুক্ত করে দিক। (আমীন)

# মুসলিম জামাতের সঙ্গে জুড়ে থাকা এবং আল্লাহর দ্বীনের ক্ষেত্রে বিভাজন পরিহারের আবশ্যকতা

সর্বোচ্চ মর্যাদার অধিকারী সর্বশক্তিমান মহান আল্লাহ মুসলিমদের একতাকে অত্যন্ত গুরুত্ব দিয়েছেন। এ বিষয়টির মর্যাদা তিনি সমুন্নত করেছেন এবং এটিকে সর্বোচ্চ মানের বিষয় বলে বিবেচিত করেছেন। আর তার কারণ হলো, একতার মাঝে বহুবিধ কল্যাণ ও বিবিধ উপকারিতা নিহিত রয়েছে। পক্ষান্তরে, তিনি দ্বীনের অনুসারীদেরকে মতানৈক্যে লিপ্ত হতে কঠোরভাবে বারণ করেছেন। কারণ, বিভেদ-বিভক্তি ও বিচ্ছিন্নতা অত্যন্ত ক্ষতিকারক। দ্বীন ও আকীদাহ সচেতন প্রতিটি তাওহীদবাদী মুসলিমদেরকে সে ক্ষতি স্পর্শ করে।

কুরআনের অসংখ্য জায়গায় আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা মুহাম্মাদ ﷺ-এর অনুসারীদেরকে জামাতের সঙ্গে জুড়ে থাকতে নির্দেশ দিয়েছেন। এবং দ্বীনের ক্ষেত্রে বিভাজন তৈরি করতে নিষেধ করেছেন। তাই তো চিরন্তন, শাশ্বত, সুস্পষ্ট সত্য ধর্ম ইসলামের অনুসারীদেরকে সম্বোধন করে আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা ইরশাদ করছেন-

وَاعْتَصِمُوا بِحَبْلِ اللَّهِ جَمِيعًا وَلَا تَفَرَّقُوا ﴿آل عمران: ١٠٣﴾

'আর তোমরা সকলে আল্লাহর রজ্জুকে আঁকড়ে ধর এবং পরস্পর বিচ্ছিন্ন হয়ো না'। [৯১]

তিনি আরও ইরশাদ করেন-

وَلَا تَكُونُوا كَالَّذِينَ تَفَرَّقُوا وَاخْتَلَفُوا مِن بَعْدِ مَا جَاءَهُمُ الْبَيِّنَاتُ وَأُولَٰئِكَ لَهُمْ عَذَابٌ عَظِيمٌ ﴿آل عمران: ١٠٥﴾

---

[৯১] সূরা আলে ইমরান; ০৩: ১০৩

'আর তাদের মত হয়ো না, যারা বিচ্ছিন্ন হয়ে গেছে এবং নিদর্শন সমূহ আসার পরও বিরোধিতা শুরু করেছে-তাদের জন্যে রয়েছে ভয়ঙ্কর আযাব'। [৯২]

আল্লাহ্ তা'আলা আরও ইরশাদ করেছেন-

وَأَطِيعُوا اللَّهَ وَرَسُولَهُ وَلَا تَنَازَعُوا فَتَفْشَلُوا وَتَذْهَبَ رِيحُكُمْ وَاصْبِرُوا إِنَّ اللَّهَ مَعَ الصَّابِرِينَ ﴿الأنفال: ٤٦﴾

'আর আল্লাহ্ তা'আলার নির্দেশ মান্য করো এবং তাঁর রাসূলের। তোমরা পরস্পরে বিবাদে লিপ্ত হইও না। যদি তা করো, তবে তোমরা কাপুরুষ হয়ে পড়বে এবং তোমাদের প্রভাব চলে যাবে। আর তোমরা ধৈর্যধারণ করো। নিশ্চয়ই আল্লাহ তা'আলা ধৈর্যশীলদের সাথে রয়েছেন। [৯৩]

আল্লাহর কিতাবে এমন আরো বহু আয়াত রয়েছে, যেগুলোতে একতা ও ঐক্যের এবং মতানৈক্য বর্জন ও বিরোধ পরিহারের নির্দেশ ঘোষিত হয়েছে। অতএব, এ বিষয়টি মুসলিমদের জন্য আল্লাহ্ ও তাঁর রাসূল ﷺ কর্তৃক নির্দেশিত সবচেয়ে গুরুত্বপূর্ণ ওয়াজিবসমূহের একটি। শাইখুল ইসলাম ইবনে তাইমিয়া এমনটাই বলেছেন। তিনি বলেন, "আল্লাহর রজ্জুকে আঁকড়ে থাকা এবং পরস্পর বিচ্ছিন্ন না হওয়া ইসলামের মূল ভিত্তিসমূহের একটি, যা নিজ কিতাবে আল্লাহর জোরালো ওসিয়তের অন্তর্ভুক্ত। এটি এমন একটি বিষয়, যা পরিত্যাগ করার কারণে আল্লাহ তা'আলা আহলে-কিতাব ও অন্যান্যদেরকে তীব্র নিন্দা করেছেন। বিশেষভাবে যেসব বিষয়ে রাসূলুল্লাহ ﷺ জোর দিয়ে ওসিয়ত করে গেছেন, ঐক্য ও একতার এই বিষয়টিও সেসবের অন্যতম। যেমন তিনি ﷺ ইরশাদ করেন-

عَلَيْكُمْ بِالْجَمَاعَةِ؛ فَإِنَّ يَدَ اللهِ عَلَى الْجَمَاعَةِ، وَإِنَّ الشَّيْطَانَ مَعَ الْوَاحِدِ, وَهُوَ مِنَ الِاثْنَيْنِ أَبَعْدُ

---

[৯২] সূরা আলে ইমরান, ০৩: ১০৫
[৯৩] সূরা আল আনফাল, ০৮: ৪৬

“জামাতবদ্ধ থাকা তোমাদের জন্য অপরিহার্য। কারণ জামাতের সঙ্গে আল্লাহর সাহায্য রয়েছে। আর একজনের সাথে শয়তান থাকে, কিন্তু দুইজন থেকে সে অনেক দূরে থাকে। ।” [৯৪]

একইভাবে ইবনে কাসীর রাহিমাহুল্লাহ নিজ তাফসীর গ্রন্থে (وَلَا تَفَرَّقُوا) এর ব্যাখ্যায় বলেছেন, “আল্লাহ তা’আলা মু’মিনদেরকে জামাতবদ্ধ থাকার নির্দেশ দিয়েছেন এবং বিচ্ছিন্ন হতে বারণ করেছেন।”

ইমাম তাবারী রাহিমাহুল্লাহ وَاعْتَصِمُوا بِحَبْلِ اللَّهِ جَمِيعًا وَلَا تَفَرَّقُوا -এই আয়াতের তাফসীরে বলেন, “তোমরা সকলে আল্লাহর রজ্জুকে দৃঢ়ভাবে আঁকড়ে ধরো- এর দ্বারা আল্লাহ তা’আলা বোঝাতে চাচ্ছেন: 'তোমরা আল্লাহর নির্দেশিত দ্বীনকে আঁকড়ে ধরো। নিজ গ্রন্থে তিনি কালিমায় হক ও তার প্রতি আত্মসমর্পণের ভিত্তিতে একতা ও ঐক্যের যে নির্দেশ ঘোষণা করেছেন, তোমরা তা আঁকড়ে থাকো। আর এটিই হল ওই রজ্জু, যা কাঙ্খিত লক্ষ্যে পৌঁছে দেবে । এ কারণেই নিরাপত্তাকে রশি বলা হয়েছে। কারণ নিরাপত্তা, ভীতি দূরীভূত হওয়া এবং উদ্বেগ আশঙ্কা থেকে মুক্তিলাভের কারণ হয়ে থাকে।

ইবনে মাসউদ  রাদিয়াল্লাহু আনহু এ আয়াতের ব্যাখ্যায় বলেন, ‘আল্লাহর রজ্জু দ্বারা উদ্দেশ্য হলো জামাত’। ইবনে আব্বাস রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত, তিনি এ আয়াত ও কুরআনের এজাতীয় অন্যান্য আয়াতের ব্যাখ্যায় বলেন, “মহান আল্লাহ মু’মিনদেরকে জামাতবদ্ধ থাকতে নির্দেশ দিয়েছেন। তাই তিনি মতানৈক্যে লিপ্ত হতে এবং পরস্পরে বিচ্ছিন্ন হতে বারণ করেছেন। তিনি জানিয়ে দিয়েছেন, তাদের পূর্ববর্তীরা ধ্বংস হয়ে গিয়েছে লৌকিকতা এবং আল্লাহর দ্বীন নিয়ে ঝগড়া বিবাদের কারণে।”

ইবনে জারীর এবং ইবনে আবি হাতেম— শা'বী সূত্রে এবং তিনি সাবেত ইবনে ফাত্বিনাহ্ আল মাযানী সূত্রে বর্ণনা করে বলেন, “আমি ইবনে মাসউদকে বক্তব্য দিতে গিয়ে এ কথা বলতে শুনেছি, হে মানুষ সকল! তোমাদের জন্য আবশ্যক হল আনুগত্য ও জামাতবদ্ধ থাকা। কারণ এই উপায়টি আল্লাহ কর্তৃক নির্দেশিত রজ্জু”।

[৯৪] শু‘আবুল ঈমান, হাদীস নং- ১১০৮৫

ইবনে আবি হাতেম— সাম্মাক ইবনে ওয়ালিদ আল হানাফী থেকে বর্ণনা করেন, ‘তিনি ইবনে আব্বাসের সাক্ষাতে মিলিত হন। অতঃপর বলেন, আমাদের শাসকদের ব্যাপারে আপনার মন্তব্য কী, যারা আমাদের ওপর জুলুম করছে, আমাদেরকে গালিগালাজ করছে এবং আমাদের প্রাপ্য সদাকার ক্ষেত্রে সীমালংঘন করছে? আমরা কি তাদেরকে বাধা দেবো না? তখন তিনি বলেন, ‘না। তাদেরকে সেগুলো দিয়ে দাও। আর অবশ্যই অবশ্যই জামাতের সংহতি রক্ষা করো। পূর্ববর্তী উম্মতগুলো জামাত থেকে বিচ্ছিন্ন হওয়ার কারণে ধ্বংস হয়ে গিয়েছে। তুমি কি আল্লাহর এই বাণী শোনোনি’?

وَاعْتَصِمُوا بِحَبْلِ اللَّهِ جَمِيعًا وَلَا تَفَرَّقُوا ﴿آل‌عمران: ١٠٣﴾

‘আর তোমরা সকলে আল্লাহর রজ্জুকে আঁকড়ে ধর এবং পরস্পর বিচ্ছিন্ন হয়ো না’। [৯৫]

মুসলিমদের ঐক্য ও সংহতি রক্ষা করা এবং পূর্ববর্তী উম্মতের মত দ্বীনের ক্ষেত্রে বিভক্তি সৃষ্টি না করার আবশ্যকতা ও নির্দেশ সংবলিত মুতাওয়াতির[৯৬] বহু হাদীসে নববী বিদ্যমান রয়েছে। তার মধ্যে রয়েছে, আবূ হুরায়রা রাদিয়াল্লাহু আনহু থেকে বর্ণিত হাদীস। রাসূলুল্লাহ ﷺ ইরশাদ করেছেন-

عن أبي هريرة - رضي الله عنه - قال : قال رسولُ اللهِ - صلى الله عليه وسلم - : (( إنَّ اللهَ تعالى يَرْضَى لَكُمْ ثَلاَثاً ، ويَكْرَهُ لَكُمْ ثَلاَثاً : فَيَرْضَى لَكُمْ أنْ تَعْبُدُوهُ ، وَلاَ تُشْرِكُوا بِهِ شَيئاً ، وَأَنْ تَعْتَصِمُوا بِحَبْلِ اللهِ جَمِيعاً وَلاَ تَفَرَّقُوا ، وَيَكْرَهُ لَكُمْ : قِيلَ وَقَالَ ، وَكَثْرَةَ السُّؤَالِ ، وإضَاعَةَ المَالِ )) . رواه مسلم

“আল্লাহ তোমাদের জন্য তিনটি বিষয় পছন্দ করেছেন এবং তোমাদের তিনটি কাজে তিনি ক্ষোভ প্রকাশ করেছেন। তোমাদের জন্য তাঁর পছন্দনীয় বিষয়গুলো হলো- (১) তোমরা তাঁরই ইবাদাত করবে এবং কোনো কিছুকে তাঁর সঙ্গে শরিক করবে না (২) তোমরা সকলে আল্লাহর রজ্জুকে আঁকড়ে ধরবে এবং বিচ্ছিন্ন হবে

[৯৫] সূরা আলে ইমরান; ০৩: ১০৩
[৯৬] যুগ পরম্পরাগত

না (৩) আল্লাহ যাকে তোমাদের নেতৃত্বভার দান করেন তোমরা তাঁর কল্যাণ কামনা করবে। আর তোমাদের যে কাজগুলোতে তিনি রাগান্বিত সেগুলো হচ্ছে- (১) ক্বিল ওয়া ক্বাল (সন্দেহের ভিত্তিতে কিছু বর্ণনা করা যেমন, 'কথিত আছে যে'; ইত্যাদি ইত্যাদি) (২) অতিরিক্ত প্রশ্ন এবং (৩) সম্পদের অপব্যয়।” [৯৭]

আমরা দেখতে পেলাম, আল্লাহ সুবহানাহু ওয়া তা’আলার কাছে পছন্দনীয় তিনটি বিষয়ের একটি হল, আল্লাহর রজ্জুকে আঁকড়ে ধরা ও বিচ্ছিন্ন না হওয়া। মুসলিম শরীফের ব্যাখ্যাগ্রন্থে ইমাম নববী এমনটাই বলেছেন। তিনি বলেন, “আল্লাহ মুসলিমদের জামাতের সঙ্গে জুড়ে থাকতে এবং পরস্পরে সদ্ভাব সম্প্রীতি বজায় রাখতে নির্দেশ দিয়েছেন। এ বিষয়টি ইসলামের মৌলিক নীতিমালার অন্যতম। প্রকাশ থাকে যে, পছন্দনীয় তিনটি বিষয়ের প্রথমটি হলো: শুধুমাত্র আল্লাহর ইবাদাত করা। দ্বিতীয়টি হলো, তাঁর সঙ্গে অন্য কিছুকে শরীক না করা। তৃতীয়টি হলো, সকলে আল্লাহর রজ্জুকে আঁকড়ে ধরা এবং পরস্পর বিচ্ছিন্ন না হওয়া।”

রাসূলুল্লাহ ﷺ ইরশাদ করেছেন-

عَلَيْكُمْ بِالْجَماعَةِ، وَإِيّاكُمْ وَالْفُرْقَةَ، فَإِنَّ الشّيْطَانَ مَعَ الْوَاحِدِ وَهُوَ مِنَ الاثْنَيْنِ أَبْعَدُ، مَنْ أَرَادَ بُحْبُوحَةَ الْجَنّةِ فَلْيَلْزَمِ الْجَماعَةَ

“তোমাদের জন্য আবশ্যক হল জামাতবদ্ধ থাকা। আর অবশ্যই অবশ্যই বিচ্ছিন্নতা পরিহার করতে হবে। কারণ একজনের সাথে শয়তান থাকে কিন্তু দুইজন থেকে সে অধিক দূরত্বে। যে ব্যক্তি জান্নাতের প্রাণকেন্দ্রে অবস্থান করতে চায় সে যেন জামাতের সঙ্গে জুড়ে থাকে।” [৯৮]

পাঠক লক্ষ্য করুন! নেকড়ে বাঘ যেভাবে পাল থেকে বিচ্ছিন্ন বকরীকে নির্জনে নিয়ে যায়, শয়তান ঠিক সেভাবেই একাকী ব্যক্তির ওপর চড়াও হয়ে তাকে নির্জনে নিয়ে যায়। তাকে আল্লাহর অবাধ্যতায় নিমজ্জিত করে।

---

[৯৭] সহীহ মুসলিম, হাদীস নং- ৪৫৭৮

[৯৮] সুনানে তিরমিযী, হাদীস নং-২১৬৫

আরও লক্ষ্য করুন! জামাতবদ্ধ থাকাকে শয়তানের বিরোধিতা বলে অভিহিত করা হয়েছে! আমরা দেখতে পেলাম, শয়তানকে অপ্রস্তুত করার উপায় এবং পদস্খলন ও ধ্বংস থেকে রক্ষাকবচ হিসেবে উপস্থাপন করা হয়েছে এই একতাকে। জান্নাতের সুপ্রশস্ত প্রাণকেন্দ্র ও তার মধ্যভাগে অবস্থানের জন্য শর্ত করা হয়েছে মুসলিমদের জামাতের সঙ্গে জুড়ে থাকা ও তাদের পতাকার ছায়ায় আশ্রয় গ্রহণ করা এবং সর্বপ্রকার বিবাদ, মতভেদ ও বিচ্ছিন্নতা পরিহার করাকে।

তামীম দারী  বলেন, “উমার ইবনে খাত্তাবের যুগে মানুষেরা দালানকোঠা নিয়ে গর্ব করতে আরম্ভ করেছিল। তখন তিনি বলেন, ‘হে আরববাসী! ভূমি ভূমি! (অর্থাৎ দালানকোঠার প্রতি মনোযোগী না হয়ে ভূমির কাছাকাছি থাকো) নিশ্চয়ই জামাত ছাড়া ইসলামের কোনো মূল্য নেই। নেতৃত্ব ছাড়া জামাতের কোনো মূল্য নেই। আর আনুগত্য ছাড়া নেতৃত্বের কোনো মূল্য নেই। শুনে রাখো! যাকে তার সম্প্রদায় বুঝে-শুনে নেতা বানাবে, তার এই নেতৃত্ব তার নিজের জন্য এবং তাদের সকলের জন্য জীবনীশক্তি হবে। আর যাকে তার সম্প্রদায় না বুঝে-শুনে নেতা বানাবে, তার এই নেতৃত্ব তার নিজের জন্য এবং তাদের জন্য ধ্বংসের কারণ হবে।”

ইমাম আওযা'য়ী বলেন, “বলা হয়, মুহাম্মাদ ﷺ -এর সাহাবী ও তাবেঈগণ পাঁচটি বিষয়ের ওপর প্রতিষ্ঠিত ছিলেন: (১) জামাতের সঙ্গে জুড়ে থাকা, (২) সুন্নাহ অনুসরণ, (৩) মসজিদ নির্মাণ, (৪) তেলাওয়াতে কুরআন এবং (৫) জিহাদ ফি সাবিলিল্লাহ”।

# সত্যের ওপর প্রতিষ্ঠিত তাইফায়ে মানসূরার বা আল্লাহর সাহায্যপ্রাপ্ত দলের প্রধান গুণাবলী ও গুরুত্বপূর্ণ কিছু বৈশিষ্ট্য

এত এত দল আর সংগঠনের ভিড়ে তাইফা আল মানসূরা চেনা বড় দায়। প্রতিটি দলই নিজেদেরকে হিজবুল্লাহ বা আল্লাহর বাহিনী বলে দাবি করছে। নিজেদেরকে তাইফায়ে মানসূরা বলে মনে করছে এবং কেবল নিজেদেরকেই নাজাতের ঠিকাদার বলে ভাবছে। এমন পরিস্থিতিতে আমাদের কর্তব্য হলো: সত্য অনুধাবনের মহাসমুদ্রে ডুব দিয়ে, সরল-সঠিক পথের মণিমাণিক্য কুড়িয়ে এনে সিরাতে মুস্তাকীম প্রত্যাশীদেরকে উপহার দেয়া। এতে প্রতিটি মুসলিম নিজের ব্যাপারে ও নিজের দ্বীনের ব্যাপারে দলীল-প্রমাণ নির্ভর সঠিক ধারণা পেয়ে যাবেন। এতসব দল আর সংগঠনের গোলকধাঁধায় কেউ আর বিভ্রান্ত হবেন না। আমাদের এই অংশে সত্যের ওপর প্রতিষ্ঠিত তাইফা আল মানসূরার গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্যাবলীসমূহ সংক্ষিপ্তাকারে আলোচনা করা হবে।

আমরা সাহায্যপ্রাপ্ত সেই দলের কথাই বলছি, যাদের সঙ্গে যুক্ত হওয়া, যাদের দল ভারী করা, সম্ভব হলে যাদের কাতারে শামিল হয়ে কাজ করা, সম্ভব না হলে দু'আর মাধ্যমে, পক্ষাবলম্বনের মাধ্যমে এবং দল ভারী করতে অন্যান্যদেরকে উদ্বুদ্ধকরণের মাধ্যমে যাদেরকে সাহায্য করা প্রতিটি মুসলিমের কর্তব্য। আমাদের এই রচনার উদ্দেশ্য আরো হলো: সর্বস্তরের মানুষ যেন বুঝতে পারে, তাইফা আল মানসূরা হওয়াটা অন্তঃসারশূন্য এমন কোনো দাবি নয়, কাজের সঙ্গে যার কোনো মিল নেই। আর না তা কোনো বাস্তব রূপায়ণ বিবর্জিত স্লোগান মাত্র। দলীল-প্রমাণ উপস্থাপন ব্যতিরেকে আত্মপ্রসাদ লাভ করার মত কোনো সুখ ভাবনা নয় এই তাইফা আল মানসূরা। বরং তা তো হল শরীয়ত নির্দেশিত বিরাট দায়িত্ব পালন করা এবং ফারায়েজে রাব্বানিয়া বাস্তবায়নের মাধ্যমে আল্লাহর প্রতিনিধিত্ব করা। আর আল্লাহই সরল সঠিক পথের দিশা দানকারী।

## প্রথম বৈশিষ্ট্য:

সদা বিজয়ী তাইফা আল মনসূরার সবচেয়ে গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্য হলো: রাসূলুল্লাহ ﷺ-এর আনীত সর্ববিষয় সংবলিত সরল মানহাজের পূর্ণ অনুসরণ-অনুকরণ করা। এক্ষেত্রে কোনো প্রকার বিকৃতি সাধন অথবা দ্বীনের মাঝে নব উদ্ভাবনের আশ্রয় তাঁরা গ্রহণ করেন না। সাহাবায়ে কেরাম ও সালফে সালেহীন বিশেষ করে প্রথম তিন যুগের মু'মিনগণ যাদের ব্যাপারে কল্যাণ, সুপথ প্রাপ্তি ও হেদায়াতের সাক্ষী দিয়েছেন স্বয়ং নবীজি, তাঁদেরই পদাঙ্ক অনুসরণ করেন তাইফা আল মানসূরা। রাসূলুল্লাহ ﷺ থেকে সর্বসম্মত বিশুদ্ধ সূত্রে বর্ণিত, তিনি বলেন-

خَيْرُ النَّاسِ قَرْنِي ثُمَّ الَّذِينَ يَلُونَهُمْ ثُمَّ الَّذِينَ يَلُونَهُمْ

"সর্বশ্রেষ্ঠ মানুষ আমার যুগের লোকেরা, অতঃপর যারা তাঁদের পরে আসবে, অতঃপর যারা তাঁদের পরে আসবে।"[৯৯]

তিনি ﷺ আরও ইরশাদ করেন-

"قَدْ تَرَكْتُكُمْ عَلَى الْبَيْضَاءِ لَيْلُهَا كَنَهَارِهَا لَا يَزِيغُ عَنْهَا بَعْدِي إِلَّا هَالِكٌ مَنْ يَعِشْ مِنْكُمْ فَسَيَرَى اخْتِلَافًا كَثِيرًا فَعَلَيْكُمْ بِمَا عَرَفْتُمْ مِنْ سُنَّتِي وَسُنَّةِ الْخُلَفَاءِ الرَّاشِدِينَ الْمَهْدِيِّينَ عَضُّوا عَلَيْهَا بِالنَّوَاجِذِ "

"আমি তোমাদেরকে একটি উজ্জ্বল পরিষ্কার পথের ওপর রেখে গেলাম, যার রাত দিনের মত (উজ্জ্বল) । ধ্বংসশীল ব্যক্তি ছাড়া আর কেউই তা থেকে সরে আসতে পারে না। আমার পর যে বেঁচে থাকবে, সে অচিরেই অনেক মতবিরোধ দেখতে পাবে। সে সময় তোমরা আমার সুন্নাহ এবং হেদায়েতপ্রাপ্ত খোলাফায়ে রাশেদীনের

[৯৯] সহীহ বুখারী, হাদীস নং- ৩৪৫১, সহীহ মুসলিম. হাদীস নং- ৬৬৩৫

সুন্নাহর মাঝে যেসব তোমাদের জানা আছে, সেগুলোকে মাড়ির দাঁত দিয়ে কামড়ে ধরে রাখবে।” [১০০]

শাইখুল ইসলাম ইবনে তাইমিয়া রাহিমাহুল্লাহ্ বলেন, “ফেরকায়ে নাজিয়া তথা মুক্তিপ্রাপ্ত দলের অন্তর্ভুক্ত হওয়ার সবচেয়ে বেশি হকদার হচ্ছেন হাদীস ও সুন্নাহর অনুসারীগণ। অর্থাৎ ঐ সমস্ত লোক, যারা রাসূলুল্লাহ ﷺ ছাড়া অন্য কাউকে এমনভাবে নিজেদের অনুসরণীয় হিসেবে গ্রহণ করেন না যে, নিজেদেরকে সেই জামাতের লোক মনে করে। এঁরা এমন ব্যক্তি যারা নবীজির বাণীসমূহ ও নবী জীবনের সব রকম অবস্থা সম্পর্কে অবগত। এবং তন্মধ্যে বিশুদ্ধ সূত্রে বর্ণিত ও বিতর্কিত সূত্রে বর্ণিত বিষয়গুলোকে পৃথকীকরণে সবচেয়ে বেশি পারদর্শী। তাঁদের ইমামগণ এসব বিষয়ে ফকীহ্ সুলভ জ্ঞান রাখেন। সূক্ষাতিসূক্ষ বিষয়ের মর্ম অনুধাবনে তাঁরা সক্ষম। এসবের সত্যায়ন, বাস্তবায়ন, এগুলোর প্রতি ভালোবাসা পোষণকারীদের প্রতি ভালোবাসা পোষণ এবং বিদ্বেষ পোষণকারীদের প্রতি বিদ্বেষ পোষণ—সবদিক থেকেই হাদীসের অনুসরণে সবচেয়ে বেশী অগ্রসর। নবীজির আনীত কিতাব ও হিকমাহ্'র সুস্পষ্ট আলো গ্রহণ করে তাঁরা মূলনীতি রচনা করে থাকেন। নবীজির আনীত বিষয়াদির অন্তর্ভুক্ত বলে যে বিষয় প্রমাণিত হয় না, তাঁরা তেমন কোনো বিষয়ের প্রবক্তা নন। বরং রাসূলুল্লাহ ﷺ কিতাব ও হিকমতের যেসব বিষয় নিয়ে প্রেরিত হয়েছেন, কেবল সেগুলোকেই তারা মূলনীতি হিসেবে গ্রহণ করে থাকেন। সেগুলোকেই আকীদাহ হিসাবে গ্রহণ করেন এবং সেগুলোর ওপরই পুরোপুরি নির্ভর করে থাকেন।”

## দ্বিতীয় বৈশিষ্ট্য:

তাইফা আল মানসূরার দ্বিতীয় বৈশিষ্ট হল, তাঁরা আল্লাহর জন্য বিদ্বেষ রাখেন এবং আল্লাহর জন্য ভালোবাসেন। তাঁরা এমন কাউকে কাছে টেনে নেন না, যাকে আল্লাহ দূরে ঠেলে দিয়েছেন। একইভাবে তারা এমন কাউকে দূরে ঠেলে দেন না, যাকে আল্লাহ কাছে টেনে নিয়েছেন। সত্যবাদী, আল্লাহর প্রতি ঈমান আনয়নকারী, শরীয়তের নির্দেশাবলী পালনকারী এবং শরীয়ত কর্তৃক নিষিদ্ধ বিষয় বর্জনকারী প্রতিটি ব্যক্তির জন্য তাঁদের অন্তরে থাকে ভালোবাসা। কারণ, ইসলামের

[১০০] ইবনে মাজাহ, হাদীস নং-৪৩

অনুসারীদের অন্তরে আল্লাহর সঙ্গে ব্যক্তির নৈকট্য অনুপাতেই সম্পর্ক ও ভালোবাসা স্থাপিত হয়ে থাকে। মু'মিন ব্যক্তিকে তারা ছোট-বড়, সুলভ-দুর্লভ সব কিছু দিয়েই সবরকম সাহায্য করে থাকেন। তাইফা আল মানসূরার মূলনীতি, মূল্যবোধ, চিন্তা-চেতনা— স্বদেশ, স্বজাতি, ভাষা, গোত্র, পরিবার ইত্যাদি কোনো কিছুর ভিত্তিতে ভালোবাসা নির্ণিত হয় না। বরং তারা হয়ে থাকেন নানা গোত্রের, নানা দেশের। কিন্তু নির্ভেজাল তাওহীদ তাঁদের অন্তরকে একীভূত করে দেয়। এমন সত্যপন্থী জামাতের সকল প্রশংসা আল্লাহরই প্রাপ্য। তাঁরা আল্লাহর ভালোবাসায় একত্রিত হন এবং আল্লাহর ভালোবাসায় পৃথক হন।

আল্লাহ তা'আলা তাঁর কিতাবে কারীমের বহু জায়গায় মহৎ এই গুণের কথা উল্লেখ করেছেন। এই গুণ অর্জন করতে নির্দেশ দিয়েছেন এবং উৎসাহিত করেছেন। কারণ, এই দ্বীনের মাঝে তা একটি সুদৃঢ় ভিত্তি, মুসলিমের জন্য যার কোনো বিকল্প নেই। আল্লাহ তা'আলা ইরশাদ করেন-

وَٱلْمُؤْمِنُونَ وَٱلْمُؤْمِنَٰتُ بَعْضُهُمْ أَوْلِيَآءُ بَعْضٍ يَأْمُرُونَ بِٱلْمَعْرُوفِ وَيَنْهَوْنَ عَنِ ٱلْمُنكَرِ وَيُقِيمُونَ ٱلصَّلَوٰةَ وَيُؤْتُونَ ٱلزَّكَوٰةَ وَيُطِيعُونَ ٱللَّهَ وَرَسُولَهُۥٓ أُو۟لَٰٓئِكَ سَيَرْحَمُهُمُ ٱللَّهُ إِنَّ ٱللَّهَ عَزِيزٌ حَكِيمٌ ﴿التوبة: ٧١﴾

'আর ঈমানদার পুরুষ ও ঈমানদার নারী একে অপরের সহায়ক। তারা ভাল কথার শিক্ষা দেয় এবং মন্দ থেকে বিরত রাখে। নামায প্রতিষ্ঠা করে, যাকাত দেয় এবং আল্লাহ ও তাঁর রাসূলের নির্দেশ অনুযায়ী জীবন যাপন করে। এদেরই ওপর আল্লাহ তা'আলা দয়া করবেন। নিশ্চয়ই আল্লাহ পরাক্রমশীল, সুকৌশলী।[১০১]

রাসূলুল্লাহ ﷺ-এর নিম্নোক্ত বাণী এ বিষয়েই-

"أوثق عرى الإيمان: الموالاة في الله والمعاداة في الله والحب في الله والبغض في الله عز وجل".

[১০১] সূরা আত-তাওবা; ০৯: ৭১

"ঈমানের সবচেয়ে মজবুত হাতল হচ্ছে আল্লাহর জন্য বন্ধুত্ব স্থাপন করা এবং আল্লাহর জন্য শত্রুতা পোষণ করা। আল্লাহর জন্য ভালোবাসা এবং আল্লাহর জন্য বিদ্বেষ পোষণ করা।"[১০২]

রাসূলুল্লাহ ﷺ আরও ইরশাদ করেন-

مَن أحبَّ للَّهِ وأبغضَ للَّهِ ، وأعطى للَّهِ ومنعَ للَّهِ فقدِ استَكْملَ الإيمانَ

"যে ব্যক্তি আল্লাহর জন্য ভালবাসবে, আল্লাহর জন্য বিদ্বেষ রাখবে, আল্লাহর জন্য দান করবে এবং আল্লাহর জন্য ফিরিয়ে দেবে, সে তার ঈমান পরিপূর্ণ করে ফেলল।"[১০৩]

মহান মুজাদ্দিদ শাইখ মুহাম্মাদ ইবনে আব্দুল ওয়াহহাব রাহিমাহুল্লাহ, দ্বীনের গুরুত্বপূর্ণ রোকন আল-ওয়ালা ওয়াল বারা' সম্পর্কে আলোচনা করতে গিয়ে বলেন, "হে আমার ভাইয়েরা! অবশ্যই অবশ্যই আল্লাহকে ভয় করতে থাকুন। আপনারা আপনাদের দ্বীনের মূল ভিত্তি, প্রথম ও শেষ কথা, প্রধান ও চূড়ান্ত বিষয়—লা ইলাহা ইল্লাল্লাহ-কে আঁকড়ে ধরুন। এর মর্ম অনুধাবন করতে চেষ্টা করুন। এই কালিমাকে এবং এই কালিমার ছায়ায় আশ্রয় গ্রহণকারীদেরকে ভালবাসুন। তাদেরকে ভাই মনে করুন, যদিও তারা দূরের কেউ হয়। অপরদিকে তাগুতকে সর্বাত্মকভাবে অস্বীকার করুন। প্রত্যাখ্যান করুন। বর্জন করুন। তাগুতের প্রতি বিদ্বেষ পোষণ করুন। তাগুতকে ঘৃণা করুন। যারা তাগুতকে ভালবাসবে, তাগুতের পক্ষ নিয়ে বিবাদ করবে, তাগুতকে সর্বোতভাবে বর্জন না করবে, আপনারা তাদেরকেও ঘৃণা করুন। যারা বলবে, তাগুতের প্রশ্নে আমি নিরপেক্ষ, আল্লাহ তা'আলা তাগুতদের ব্যাপারে আমাকে দায়িত্ব দেননি, এমন মতের প্রবক্তারা প্রকারান্তরে আল্লাহর ব্যাপারে মিথ্যাচার করছে। আল্লাহকে অপবাদ দিচ্ছে। কারণ, আল্লাহ তা'আলা তাগুতের ব্যাপারে নিরপেক্ষ অবস্থান গ্রহণের অবকাশ রাখেননি। আল্লাহ তা'আলা তাগুতের প্রতি কুফরি করাকে, তাগুতের সঙ্গে সম্পর্কচ্ছেদ করাকে ফরজ করেছেন, যদিও ব্যক্তি ও তাগুতের মাঝে ভ্রাতৃত্বের সম্পর্ক থাকুক কিংবা পিতৃত্বের। তাই, অবশ্যই অবশ্যই আল্লাহকে

[১০২] সহীহ জামিউস সগীর, হাদীস নং-২৫৩৯
[১০৩] সুনানে আবু দাউদ, হাদীস নং- ৪৬৮১

ভয় করুন! আর উপরোক্ত বিষয়গুলো মেনে চলুন। কারণ, এতে আপনারা নিজেদের রবের সঙ্গে এমন অবস্থায় সাক্ষাৎ করতে পারবেন যে, ইতিপূর্বে তার সঙ্গে অন্য কিছুকে শরীক করেননি। হে আল্লাহ! আপনি ইসলামের ওপর আমাদেরকে মৃত্যু দান করুন এবং পুণ্যবানদের সঙ্গে আমাদেরকে মিলিত করুন!"

শরীয়তের এসব দ্ব্যর্থহীন বক্তব্য এবং এজাতীয় আরো বহু নির্দেশনামূলক বক্তব্য থেকে এটাই প্রতীয়মান হয় যে, ভিনদেশী মূলগত কাফের হোক অথবা স্বদেশী স্থানীয় কাফের, সকলের প্রতি বিদ্বেষ পোষণ করা সুস্পষ্ট সত্যের ওপর প্রতিষ্ঠার দাবিদার প্রতিটি জামাতের গঠনতন্ত্রে অলঙ্ঘনীয় প্রধান বিষয় হওয়া উচিত। নিজেদের দাবির সত্যতা প্রমাণে এই বিষয়টিই আসল মানদণ্ড হওয়া উচিত।

### তৃতীয় বৈশিষ্ট্য:

যেসব গুণের কারণে সদা প্রতিষ্ঠিত সাহায্যপ্রাপ্ত জামাতটি অন্যান্য জামাতের মাঝে অনন্য, তেমনি আরো একটি গুণ হচ্ছে— আরব-অনারব সর্বস্থানের তাগুত গোষ্ঠীর বিরুদ্ধে তলোয়ার, জবান, বয়ান, বক্তৃতা ও লেখনীর মাধ্যমে জিহাদ পরিচালনা। এ বৈশিষ্ট্যটি তাইফা আল মানসূরার প্রধান পরিচয় ও সবচেয়ে সুপ্রসিদ্ধ প্রকাশ্য নিদর্শন হতে হবে। প্রত্যেক যুগের বিশেষ করে শেষ যুগের তাইফা আল মানসূরা সম্পর্কে আলোচনা করতে গিয়ে রাসূলুল্লাহ ﷺ এ বৈশিষ্ট্যের কথা উল্লেখ করেছেন । তাওহীদবাদী সাহায্যপ্রাপ্ত দলের বর্ণনা দিতে গিয়ে রাসূলুল্লাহ ﷺ ইরশাদ করেন-

لَنْ يَبْرَحَ هَذَا الدِّينُ قَائِمًا يُقَاتِلُ عَلَيْهِ عِصَابَةٌ مِنْ الْمُسْلِمِينَ حَتَّى تَقُومَ السَّاعَةُ

"সর্বদাই এমন হবে যে, এই দ্বীন প্রতিষ্ঠিত থাকবে আর মুসলিমদের একটি জামাত একে টিকিয়ে রাখতে লড়াই করে যাবে। কেয়ামত পর্যন্ত এমনটাই চলবে।" [১০৪]

নবীজি ﷺ আরও ইরশাদ করেন-

لَا تَزَالُ طَائِفَةٌ مِنْ أُمَّتِي يُقَاتِلُونَ عَلَى الْحَقِّ ظَاهِرِينَ إِلَى يَوْمِ الْقِيَامَةِ

[১০৪] সহীহ মুসলিম, হাদীস নং-৫০৬২

"নিরবচ্ছিন্নভাবে আমার উম্মতের একটি জামাত সত্যের ওপর প্রতিষ্ঠিত থেকে কেয়ামত পর্যন্ত লড়াই করে যাবে।"[১০৫]

তিনি ﷺ আরও ইরশাদ করেন-

لَا تَزَالُ طَائِفَةٌ مِنْ أُمَّتِي يُقَاتِلُونَ عَلَى الْحَقِّ ظَاهِرِينَ عَلَى مَنْ نَاوَأَهُمْ حَتَّى يُقَاتِلَ آخِرُهُمُ الْمَسِيحَ الدَّجَّالَ. رواه أبو داود

"নিরবচ্ছিন্নভাবে আমার উম্মতের একটি জামাত সত্যের ওপর প্রতিষ্ঠিত থেকে লড়াই করে যাবে। তাঁরা তাদের বিরোধীদের ওপর বিজয়ী থাকবে। এমনকি তাদের শেষ অংশ মাসীহ্ দাজ্জালের বিরুদ্ধে লড়াই করবে।"[১০৬]

عَنْ سَلَمَةَ بْنِ نُفَيْلٍ الْكِنْدِيِّ قَالَ كُنْتُ جَالِساً عِنْدَ رَسُولِ اللَّهِ ( فَقَالَ رَجُلٌ يَا رَسُولَ اللَّهِ أَذَالَ النَّاسُ الْخَيْلَ وَوَضَعُوا السِّلاَحَ وَقَالُوا لاَ جِهَادَ قَدْ وَضَعَتِ الْحَرْبُ أَوْزَارَهَا فَأَقْبَلَ رَسُولُ اللَّهِ صلى الله عليه وسلم بِوَجْهِهِ وَقَالَ « كَذَبُوا الآنَ الآنَ جَاءَ الْقِتَالُ وَلاَ يَزَالُ مِنْ أُمَّتِى أُمَّةٌ يُقَاتِلُونَ عَلَى الْحَقِّ وَيُزِيغُ اللَّهُ لَهُمْ قُلُوبَ أَقْوَامٍ وَيَرْزُقُهُمْ مِنْهُمْ حَتَّى تَقُومَ السَّاعَةُ وَحَتَّى يَأْتِىَ وَعْدُ اللَّهِ وَالْخَيْلُ مَعْقُودٌ فِى نَوَاصِيهَا الْخَيْرُ إِلَى يَوْمِ الْقِيَامَةِ

সালামা ইবনে নুফাইল আল কিন্দি থেকে বর্ণিত, তিনি বলেন, "আমি রাসূলুল্লাহ ﷺ- এর কাছে বসা ছিলাম। তখন এক ব্যক্তি বলল, 'ইয়া রাসূলুল্লাহ! লোকেরা ঘোড়াকে অবহেলা করছে এবং হাতিয়ার রেখে দিয়েছে। বলছে, এখন কোনো জিহাদ নেই। যুদ্ধ শেষ হয়ে গেছে'। তখন নবীজি বিশেষভাবে মনোযোগী হয়ে উঠে বললেন, 'তারা মিথ্যা বলেছে। লড়াই তো কেবল শুরু হলো। আর নিরবচ্ছিন্নভাবে আমার উম্মতের একটি দল সত্যের ওপর প্রতিষ্ঠিত থেকে লড়াই করবে। আল্লাহ তাঁদের মাধ্যমে একটি দলের অন্তরকে বক্র করে দেবেন এবং তাঁদেরকে সে দলের মাধ্যমে রিজিক দান করবেন। কেয়ামত পর্যন্ত এমনটাই হবে। আল্লাহর প্রতিশ্রুতি

---

[১০৫] সহীহ মুসলিম, হাদীস নং-৫০৬৩

[১০৬] সুনানে আবু দাউদ, হাদীস নং- ২৪৮৬

বাস্তবায়নের আগ পর্যন্ত এভাবেই চলবে। আর অশ্বের ললাটে কেয়ামত দিবস পর্যন্ত কল্যাণ লিখিত থাকবে”।[১০৭]

তিনি ﷺ আরও ইরশাদ করেন-

لا تزالُ طائفةٌ من أُمَّتِي منصورينَ لا يَضُرُّهُمْ من خَذَلَهُمْ حتى تقومَ الساعةُ

“নিরবচ্ছিন্নভাবে আমার উম্মতের একটি দল সাহায্যপ্রাপ্ত থাকবে। কেয়ামত দিবস পর্যন্ত তাঁদের ক্ষতি কামনাকারীরা তাঁদের কোনো ক্ষতি করতে পারবে না।”[১০৮]

ইমাম আহমদ রাহিমাহুল্লাহকে যখন তাইফা আল মানসূরা সম্পর্কে জিজ্ঞেস করা হয়, তখন তিনি বলেন, “তাঁরা ঐ সমস্ত লোক যারা রোমকদের বিরুদ্ধে লড়াই করছে। মুশরিকদের বিরুদ্ধে যারাই লড়াই করবে তাঁরাই সত্যের ওপর প্রতিষ্ঠিত।”

শাইখুল ইসলাম ইবনে তাইমিয়া রাহিমাহুল্লাহ বলেন, “সিরিয়া, মিশর এবং এজাতীয় অন্যান্য অঞ্চলে যে জামাত রয়েছে, তারাই বর্তমান সময়ে দ্বীন ইসলামের পক্ষে লড়াই করছে। নবীজি ﷺ থেকে প্রসিদ্ধ ও বিশুদ্ধ সূত্রে বর্ণিত বহু হাদীসে যে তাইফা আল মানসূরার কথা বলা হয়েছে, সেই তাইফার অন্তর্ভুক্ত হবার সবচেয়ে বেশি হকদার উপরোক্ত জামাত। এ সংক্রান্ত একটি হাদীস হচ্ছে — নিরবচ্ছিন্নভাবে আমার উম্মতের একটি দল সত্যের ওপর প্রতিষ্ঠিত থাকবে। কেয়ামত কায়েম হবার পূর্ব পর্যন্ত তাদের বিরোধীরা ও ক্ষতি কামনাকারীরা তাদের কোনো ক্ষতি করতে পারবে না…’!

হে আমার ভাই! ভূপৃষ্ঠে আল্লাহর খিলাফত প্রতিষ্ঠা করার জন্য, তাঁর হুকুমত কায়েম করার জন্য এবং তাঁর শরীয়ত বাস্তবায়ন করার জন্য তলোয়ার ও জবানের মাধ্যমে জিহাদ ফি সাবিলিল্লাহ্, জাহেলিয়াতের জমানায় হক্কের ওপর প্রতিষ্ঠিত জামাতের অন্যতম গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্য।

## চতুর্থ বৈশিষ্ট্য:

---

[১০৭] সুনানে নাসাঈ, হাদীস নং-৩৫৬১
[১০৮] সুনানে তিরমিযী, হাদীস নং-২১৯২

হকের ওপর প্রতিষ্ঠিত তাইফা আল মানসূরার আরেকটি বৈশিষ্ট্য হচ্ছে, জাহেলিয়াতের ধ্বজাধারীরা তাদেরকে শত্রু জ্ঞান করবে। শয়তান হয়ে তাঁদের পথে কাঁটা বিছিয়ে রাখবে। কোনো দাওয়াতকে জাহেলিয়াতের অনুসারীরা যদি অপছন্দ না করে, বুঝতে হবে, তা অসম্পূর্ণ দাওয়াত। ওই দাওয়াতের আহ্বায়ক জামাত পুরোপুরিভাবে সুস্পষ্ট হকের ওপর নেই । বুঝতে হবে এমন জামাতের তাওহীদ খণ্ডিত ও অসম্পূর্ণ। নিঃসন্দেহে এমন জামাতের মানহাজে কোনো ত্রুটি রয়েছে। পারস্পরিক এই বিদ্বেষ কেনইবা তৈরি হবে না অথচ ওয়ারাকা ইবনে নওফেল নবীজিকে তাঁর দাওয়াতি জীবনের শুরুতেই দাওয়াতের পথের নিদর্শনগুলোর বর্ণনা দিতে গিয়ে বলেছেন, 'আপনার মতো ইতিপূর্বে যারাই পয়গাম নিয়ে এসেছেন, তাঁদেরই বিরুদ্ধাচরণ করা হয়েছে।'

ইবনুল কাইয়্যিম রাহিমাহুল্লাহ বলেন, "রাসূলের অনুসারীদের মধ্যে যারা রাসূলের আনীত বিষয়ের দিকে দাওয়াত দেবে, অনিবার্যভাবেই রাসূলের অবস্থা ও তাঁদের নিজেদের অবস্থার অনুপাতে শয়তানের অনুসারীদের পক্ষ থেকে তাঁদেরকে কষ্টের সম্মুখীন হতে হবে। ওয়াল্লাহুল মুস্তাআন!"

জি হ্যাঁ, রাসূলুল্লাহ ﷺ-এর পয়গাম যারাই পৌঁছাবে তাঁরাই শত্রুতার শিকার হবে। কারণ, বাতিলকে সমূলে উৎপাটিত করে দেবার দাওয়াত নিয়েই রাসূল দাঁড়িয়েছিলেন। অসম্পূর্ণ সমাধান নবীজির দাওয়াতের মাঝে নেই। নবীজির দাওয়াত মিথ্যা প্রভুত্বের দাবিদার সেসব গোষ্ঠীর মসনদ গুঁড়িয়ে দেবার দাওয়াত, যারা আল্লাহর জমিনে ফিতনা-ফ্যাসাদ সৃষ্টি করেছে। যারা আল্লাহর বান্দাদের মাঝে অনিষ্টের সৃষ্টি করেছে।

### পঞ্চম বৈশিষ্ট্য:

আল্লাহর সাহায্যপ্রাপ্ত জামাতের আরেকটি বৈশিষ্ট্য হচ্ছে, তাঁরা সর্বাঙ্গীণভাবে এই দ্বীনকে আঁকড়ে ধরে থাকেন। তাঁরা একে এমনভাবে ভাগ করেন না যে, কিছু অংশের প্রতি পুরোপুরি মনোযোগী থাকবেন, আর অবশিষ্ট অংশগুলোকে পরিত্যাগ করবেন। বরং তারা দ্বীনের প্রতিটি অঙ্গকে তার যথার্থ মর্যাদা দান করেন। এ ক্ষেত্রে তাঁরা তাঁদের নেতা মুহাম্মাদ ﷺ-এর পদাঙ্ক পুরোপুরিভাবে অনুসরণ করেন, যিনি তলোয়ার ও জবানের মাধ্যমে জাহেলিয়াতের অনুসারীদের বিরুদ্ধে

জিহাদ করেছেন। যিনি নিজের কওমকে দাওয়াত দিয়েছেন, তাদেরকে সতর্ক করেছেন। যিনি নিজ সাথীদের অন্তরকে পরিশুদ্ধ করেছেন, মেধা-বুদ্ধিকে শানিত করেছেন। আর এমনভাবে নিজ রবের ইবাদাত করেছেন যে, তাঁর উভয় পা মোবারক ফুলে গেছে এবং চক্ষুদ্বয় অশ্রুসিক্ত হয়েছে। আমাদের পিতামাতা উৎসর্গিত হোক তাঁর জন্য। আল্লাহর অশেষ রহমত ও শান্তি বর্ষিত হোক তাঁর ওপর...।

আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা ইরশাদ করেন-

لَّقَدْ كَانَ لَكُمْ فِي رَسُولِ ٱللَّهِ أُسْوَةٌ حَسَنَةٌ لِّمَن كَانَ يَرْجُواْ ٱللَّهَ وَٱلْيَوْمَ ٱلْءَاخِرَ وَذَكَرَ ٱللَّهَ كَثِيرًا ﴿الأحزاب: ٢١﴾

যারা আল্লাহ ও শেষ দিবসের আশা রাখে এবং আল্লাহকে অধিক স্মরণ করে, তাদের জন্যে রাসূলুল্লাহর মধ্যে উত্তম আদর্শ রয়েছে। [১০৯]

আল্লাহ তা'আলা আরও ইরশাদ করেন-

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا ادْخُلُوا فِي السِّلْمِ كَافَّةً ﴿البقرة: ٢٠٨﴾

'হে ঈমানদারগণ! তোমরা পরিপূর্ণভাবে ইসলামের অন্তর্ভুক্ত হয়ে যাও। [১১০]

সাদী রাহিমাহুল্লাহ  নিজ তাফসীর গ্রন্থে (উক্ত আয়াতের তাফসীরে) বলেন,

"এটি মু'মিনদের জন্য আল্লাহর পক্ষ থেকে এই মর্মে নির্দেশ যে, তারা যেন দ্বীন ও শরীয়তের সব কিছুরই অন্তর্ভুক্ত হয়ে যায়। আল্লাহর দ্বীনের কোনো কিছুকেই যেন তারা বর্জন না করে। তারা যেন এমন শ্রেণীর অন্তর্ভুক্ত না হয়, যারা নিজেদের প্রবৃত্তিকে উপাস্য বানিয়ে নিয়েছে। অর্থাৎ শরীয়তের নির্দেশ যদি প্রবৃত্তির অনুকূল হয়; তবে তা পালন করে। আর যদি প্রবৃত্তির চাহিদা বিরোধী হয়; তবে তা বর্জন

[১০৯] সূরা আল-আহযাব; ৩৩: ২১
[১১০] সূরা আল-বাকারা; ২: ২০৮

করে। অথচ উচিত ছিল প্রবৃত্তিকে দ্বীনের অনুগামী বানানো, সামর্থ্য অনুযায়ী কল্যাণকর কাজ করা, সামর্থ্য না থাকলে চেষ্টা করা এবং নিয়্যত করা। কারণ, নিয়্যতের কারণে সে প্রতিদান লাভ করবে।”

তিনি যথার্থই বলেছেন। তাইফা আল মানসূরার সবচেয়ে বড় নিদর্শন হলো, তাঁরা তাঁদের নবীকে আদর্শ হিসেবে গ্রহণ করে থাকেন। তাই নববী আদর্শ দ্বারা অনুপ্রাণিত হয়ে আল্লাহর দিকে দাওয়াত দিয়ে থাকেন। আল্লাহর পথে লড়াই করে থাকেন। নিজেদের অন্তরকে ইবাদাতের দ্বারা পরিশুদ্ধ করে থাকেন। আর ভূপৃষ্ঠে আল্লাহর হুকুমত প্রতিষ্ঠার জন্য তলোয়ার ও জবানের মাধ্যমে জিহাদ করে থাকেন।

ষষ্ঠ বৈশিষ্ট্য:

তাইফা আল মানসূরার ষষ্ঠ বৈশিষ্ট্য হচ্ছে, তার অনুসারী ও ধারক-বাহকরা বিপদ-আপদ, বালা-মুসিবত, দুর্যোগ-দুর্বিপাকের সম্মুখীন হয়ে থাকেন। আর রাসূলগণ এবং তাদের অনুসারী ও উত্তরসূরীদের অবস্থা এমনই। কুরআনের দিকে তাকালে আমরা দেখতে পাই—

أَمْ حَسِبْتُمْ أَن تَدْخُلُوا۟ ٱلْجَنَّةَ وَلَمَّا يَأْتِكُم مَّثَلُ ٱلَّذِينَ خَلَوْا۟ مِن قَبْلِكُم مَّسَّتْهُمُ ٱلْبَأْسَآءُ وَٱلضَّرَّآءُ وَزُلْزِلُوا۟ حَتَّىٰ يَقُولَ ٱلرَّسُولُ وَٱلَّذِينَ ءَامَنُوا۟ مَعَهُۥ مَتَىٰ نَصْرُ ٱللَّهِ أَلَآ إِنَّ نَصْرَ ٱللَّهِ قَرِيبٌ ﴿البقرة: ٢١٤﴾

‘তোমরা কি মনে করে নিয়েছো যে, তোমরা (এমনি এমনিই) জান্নাতে চলে যাবে, (অথচ) পূর্ববর্তী নবীদের অনুসারীদের (বিপদের ) মত কিছুই তোমাদের ওপর এখনো নাযিল হয়নি। তাদের ওপর (বহু) বিপর্যয় ও সংকট এসেছে, কঠোর নির্যাতনে তারা নির্যাতিত হয়েছে, (কঠিন) নিপীড়নে তারা শিহরিত হয়ে ওঠেছে, এমন কি স্বয়ং আল্লাহর নবী ও তার সঙ্গী সাথীরা (অত্যাচারে অতিষ্ঠ হয়ে এক পর্যায়ে) এই বলে (আর্তনাদ করে) উঠেছে, আল্লাহ তা’আলার সাহায্য কবে আসবে? তোমরা শুনে নাও, আল্লাহর সাহায্য একান্তই নিকটবর্তী। [১১১]

---

[১১১] সূরা আল- বাকারা; ২: ২১৪

কোনো জামাত যদি দাওয়াতের পথে দাওয়াত অনুপাতে পরীক্ষার সম্মুখীন না হয়, যথেষ্ট পরিমাণে বিপদ-আপদের মুখোমুখি না হয়, তাহলে বুঝতে হবে সেই জামাত পুরোপুরি সঠিক পথের ওপর নেই। বরং নবী-রাসূলদের পথ থেকে তারা সরে গেছে। রাসূলগণের পন্থা থেকে তারা বিচ্যুত হয়ে গেছে। রাসূলুল্লাহ ﷺ বলেছেন, “আল্লাহর পথে আমাকে যতটা কষ্ট দেয়া হয়েছে ততটা আর কাউকে দেয়া হয়নি।”

সাইয়্যেদ কুতুব রাহিমাহুল্লাহ তাঁর তাফসীর গ্রন্থে বিপদ-আপদ নিয়ে আলোচনা প্রসঙ্গে বলেন, “নিশ্চয়ই ঈমান পৃথিবীতে আল্লাহর আমানত। কেবল তাঁরাই এ আমানত বহন করে থাকেন, যাদের মাঝে যোগ্যতা, আমানত বহনের সক্ষমতা এবং অন্তর জুড়ে নির্ভেজাল ইখলাস ও একনিষ্ঠতা রয়েছে। তাঁরা তো ঐ সমস্ত লোক, যারা আরাম-আয়েশ, শান্তি-শৃঙ্খলা, পার্থিব ভোগ-বিলাসের ওপর এই আমানতকে প্রাধান্য দানে বদ্ধপরিকর। ভূপৃষ্ঠে খিলাফত প্রতিষ্ঠা, মানবজাতিকে আল্লাহর পথে পরিচালনা, বাস্তব জীবনে আল্লাহর হুকুমত কায়েম—এগুলোই হচ্ছে ওজনদার সেই মহান আমানত। মানুষের ওপর অর্পিত এই আমানত আল্লাহর পক্ষ থেকে। এ কারণেই বিপদের সময় ধৈর্য ধারণের বিশেষ পন্থার প্রয়োজন।”

তিনি আরো বলেন, “ততক্ষণ পর্যন্ত কারো অন্তরে ঈমানের মূল বিষয় পূর্ণতা লাভ করে না, যতক্ষণ ঈমানের জন্য মানুষ ত্যাগ স্বীকার না করে। কারণ, বাস্তব ময়দানে জিহাদকালেও ব্যক্তিকে প্রথমে নিজের নফসের বিরুদ্ধে জিহাদ করতে হয়। তখন তার জন্য ঈমানের এমন কিছু দিগন্ত উন্মোচিত হয়, আরাম-আয়েশ আর নিরাপত্তার মাঝে বসে থেকে যা কখনোই তার জন্য উন্মোচিত হতো না। মানুষ ও জীবন সম্পর্কিত এমন কিছু বাস্তবতা তার সামনে ফুটে ওঠে, যা এই পন্থা অবলম্বন ছাড়া কখনই সম্ভব হতো না। তখন তার ব্যক্তিত্ব, অনুভব, অনুভূতি, মূল্যবোধ, কল্পনা, অভ্যাস, স্বভাব, আবেগ, আকর্ষণ ও প্রতিক্রিয়া—সবকিছুই এমন এক উচ্চ স্তরে উন্নীত হয়, জ্বালাময় তিক্ত এই অভিজ্ঞতা ছাড়া যা কখনোই হওয়ার ছিল না।”

ঈমানের সারবস্তু পূর্ণরূপে বিকশিত হতে হলে জামাতকে ত্যাগ-তিতিক্ষা, বিপদ-আপদ ও পরীক্ষার সম্মুখীন হতে হয়। জামাতের প্রতিটি সদস্যকে ঈমানের

হাকীকত বা সারবস্তু সম্পর্কে পূর্ণ উপলব্ধি অর্জন করতে হয়। সদস্যকে নিজের লক্ষ্যবস্তুর মর্মকথা পূর্ণরূপে অনুধাবন করতে সক্ষম হতে হয়। এবং জামাতকে নিজ কাঠামোর প্রতিটি ইট সম্পর্কে, তাঁদের ধারণ ক্ষমতা ও সংঘর্ষের সময় তাঁদের পারস্পরিক সম্পর্ক ও দৃঢ়তা সম্পর্কে জানতে হয়।

## সপ্তম বৈশিষ্ট্যঃ

তাইফা আল মানসূরার আরেকটি বৈশিষ্ট্য হচ্ছে, যে আদর্শকে তাঁরা ধারণ করেছেন, যে আদর্শের প্রতি তাঁরা ঈমান এনেছেন, সত্য সঠিক সেই মতাদর্শের জন্য তাঁরা সব রকম বিপদ-আপদ সহ্য করেন। বিরোধীদের টিটকারি ও অধিকাংশের বিরোধিতা সত্ত্বেও তাঁরা আদর্শের ওপর টিকে থাকেন। এই পথে তাঁরা সব রকম ত্যাগ স্বীকার করেন। এর জন্য তাঁরা সর্বস্ব বিলিয়ে দেন, এমনকি জীবন পর্যন্ত বিসর্জন দেন। আর তাঁর কারণ হলো, উক্ত আদর্শকে তাঁরা এমন কোনো পণ্য হিসেবে গ্রহণ করেননি, চাইলেই যা বেচাকেনা করা যায়। বরং এ তো হলো এমন পোক্ত ঈমান, সিরাতুল মুস্তাকীমের ওপর চলতে যা তাঁদেরকে নির্ভুল নির্দেশনা দান করে।

আমাদের নেতা মুহাম্মাদুর রাসূলুল্লাহ ﷺ-এর আহ্বানে ঈমানের পয়গাম গ্রহণকারীদের সম্পর্কে আবু সুফিয়ানকে সম্রাট হেরাক্লিয়াস বিভিন্ন প্রশ্ন করছিল। তার একটি প্রশ্ন ছিল- 'ইসলাম গ্রহণের পর এর প্রতি ক্ষুব্ধ হয়ে কেউ কি কখনো তা ত্যাগ করেছে'? আবু সুফিয়ান উত্তর দিয়েছিলেন, 'না'। আসলে এমনটাই হয়। ঈমানের সতেজতা অন্তরকে স্পর্শ করলে কেউই এর প্রতি ত্যক্ত-বিরক্ত হতে পারে না।

শাইখুল ইসলাম ইবনে তাইমিয়া রাহিমাহুল্লাহ বলেছেন, "হাদীস ও সুন্নাহর অনুসারী উলামায়ে কেরাম এবং পুণ্যবান সাধারণ লোকদের মধ্য থেকে কারো ব্যাপারে এমনটা জানা যায় না যে, তিনি নিজ বক্তব্য ও আক্বীদা-বিশ্বাস থেকে ফিরে এসেছেন। বরং আদর্শের জন্য মানুষের মাঝে সবচেয়ে বেশি কষ্ট স্বীকার করেন তাঁরাই। যত রকম পরীক্ষার সম্মুখীন হতে হোক না কেন এবং যতপ্রকার বিপদ-আপদের মুখোমুখি হতে হোক না কেন, তাঁরা নিজেদের বক্তব্য থেকে একচুলও সরে আসেন না। নবীগণ এবং পূর্ববর্তীদের মধ্যে নবীদের অনুসারীদের

অবস্থা এমনই ছিল। যেমন আহলে উখদুদ এবং এদের মত আরও যারা রয়েছেন। এমনিভাবে এই উম্মাহর সালফে সালেহীন যাদের প্রথম সারিতে রয়েছেন সাহাবায়ে কেরাম, তাবেঈন ও অন্যান্য ইমামগণ। এটি এতোটাই গুরুত্বপূর্ণ বিষয় যে, ইমাম মালেক রাহিমাহুল্লাহ এমনও বলতেন, 'এই দ্বীনের জন্য কষ্ট সহ্য করেনি এমন কারো প্রতি তোমরা ঈর্ষা করো না'। তিনি আরো বলতেন, 'আল্লাহ অবশ্যই মু'মিনকে পরীক্ষা করবেন। যদি সে ধৈর্য ধারণ করে তবে তিনি তাঁর মর্যাদা উন্নীত করবেন'। আল্লাহ তা'আলা ইরশাদ করেন-

الم ﴿١﴾ أَحَسِبَ النَّاسُ أَن يُتْرَكُوا أَن يَقُولُوا آمَنَّا وَهُمْ لَا يُفْتَنُونَ ﴿العنكبوت: ٢﴾ وَلَقَدْ فَتَنَّا الَّذِينَ مِن قَبْلِهِمْ فَلَيَعْلَمَنَّ اللَّهُ الَّذِينَ صَدَقُوا وَلَيَعْلَمَنَّ الْكَاذِبِينَ ﴿العنكبوت: ٣﴾

'আলিফ-লাম-মীম। মানুষ কি মনে করে যে, তারা একথা বলেই অব্যাহতি পেয়ে যাবে যে, আমরা বিশ্বাস করি এবং তাদেরকে পরীক্ষা করা হবে না? আমি তাদেরকেও পরীক্ষা করেছি, যারা তাদের পূর্বে ছিল। আল্লাহ অবশ্যই জেনে নেবেন কারা সত্যবাদী এবং নিশ্চয়ই জেনে নেবেন কারা মিথ্যাবাদী'।[১১২]

আশা করি প্রতিটি মুসলিমের কাছে প্রতিভাত হয়ে উঠেছে যে, আল্লাহর হুকুম বাস্তবায়নকারী এবং নবীজি ﷺ-এর আদর্শ অনুসরণকারী বিজয়ী দলটির একটি নিদর্শন হলো, বিপদ-আপদ, অপরিচিতি ও দেশান্তর, ত্যাগ স্বীকার ইত্যাদি।

সত্যপন্থী তাইফা আল মানসূরার প্রধান নিদর্শনগুলো আমরা জানতে পারলাম। এখন আমাদেরকে জানতে হবে, বর্তমানে ইসলামী অঙ্গনে তৎপর কোন জামাতের মাঝে উক্ত বৈশিষ্ট্যগুলো পাওয়া যাচ্ছে?

কাফেরদের জুলুম, আগ্রাসন মুসলিমদের কোনো একটি ঘরকেও অবশিষ্ট রাখেনি। এগুলো নিয়ে চিন্তা করলে যে কারো কাছে খুব সহজেই ধরা পড়বে, তাতারীদের আগ্রাসন কালের মুসলিমদের অবস্থার সঙ্গে আমাদের বর্তমান অবস্থার খুব বেশী তফাৎ নেই। এসব ফিতনা-ফ্যাসাদের সময় মানুষের শ্রেণীবিভাগ, যা শাইখুল

---

[১১২] সূরা আল-আনকাবুত; ২৯: ১-৩

ইসলাম ইবনে তাইমিয়া রাহিমাহুল্লাহ বিশ্লেষণ করেছেন—তাও যেন ওই যুগের সঙ্গে হুবহু মিলে যাচ্ছে। শাইখুল ইসলাম ফিতনার জামানায় সকল মানুষকে কয়েকটি শ্রেণীতে বিভক্ত করে বলেন,

“এজাতীয় বিপর্যয়ের সময় মানুষ কয়েক ভাগে ভাগ হয়ে যায়। এক ভাগ হলো: তাইফা আল মানসূরা। তাঁরা হলেন ফ্যাসাদ সৃষ্টিকারীদের বিরুদ্ধে জিহাদের ঝাণ্ডা উত্তোলনকারী মুজাহিদিন। দ্বিতীয় শ্রেণীটি হলো: খোদ গোলযোগ সৃষ্টিকারী এবং নামধারী মুসলিমদের সহযোগী। তৃতীয় ভাগ হলো: হাত গুটিয়ে বসে থাকা এবং জিহাদ পরিত্যাগকারী মানুষ যদিও তারা সত্যিকার অর্থে মুসলিম।”

এখন প্রত্যেকের ভেবে দেখা উচিত, সে ঐশী সাহায্যপ্রাপ্ত মুজাহিদের দলে থাকতে চায়, নাকি জিহাদ পরিত্যাগকারীদের দলে নাকি সরাসরি বিরোধিতাকারীদের দলে? এর বাইরে চতুর্থ কোনো দল বা ভাগ নেই।

জিহাদের মাঝে ইহকালীন ও পরকালীন কল্যাণ নিহিত রয়েছে। পক্ষান্তরে, তা পরিত্যাগের পরিণতি হচ্ছে উভয় জগতের ক্ষতি। আল্লাহ তা’আলা ইরশাদ করেন-

﴿قُلْ هَلْ تَرَبَّصُونَ بِنَا إِلَّا إِحْدَى الْحُسْنَيَيْنِ ﴾التوبة: ٥٢﴿

‘আপনি বলে দিন, তোমরা আমাদের ব্যাপারে দুই কল্যাণের কোন এক কল্যাণ ছাড়া অন্য আর কিসেরই বা অপেক্ষা করতে পারো’?[১১৩]

আল্লাহ তা’আলা বোঝাচ্ছেন, হয় সাহায্য ও বিজয় নয়ত শাহাদাত ও জান্নাত। মুজাহিদদের মাঝে যারা বেঁচে থাকবেন, তাঁরা হবেন সম্মানিত গাজী। তাঁদের জন্য একদিকে থাকবে দুনিয়ার প্রতিদান, অন্যদিকে থাকবে আখিরাতের উত্তম বিনিময়। আর তাঁদের মাঝে যারা নিহত হবেন, তাঁদের যাত্রা হবে জান্নাতের দিকে।

আমাদের বর্তমান অবস্থা উপরোক্ত বিপর্যয়কালীন মুসলিমদের অবস্থা থেকে খুব একটা আলাদা নয়। বরং অকল্যাণের দিক থেকে আমরা তাদের সময়ের চাইতে

---

[১১৩] সূরা আত-তাওবাহ; ৯: ৫২

বহুগুণে এগিয়ে। আল্লাহ তা'আলা যাদেরকে জ্ঞান দান করেছেন তাঁদের কাছে এ বিষয়টা স্পষ্ট। আর ঠিকই এই ফিতনায় মুসলিমরা তিন ভাগে বিভক্ত হয়ে পড়েছে:

এক ভাগ আল্লাহর নির্দেশনা মোতাবেক কাফেরদের বিরুদ্ধে লড়াই চালিয়ে যাচ্ছেন। এ ক্ষেত্রে তাঁরা কোনো তিরস্কারকারীর তিরস্কারে কর্ণপাত করছেন না। লড়াই পরিত্যাগে আহ্বানকারীর আহ্বানে সাড়া দিচ্ছেন না। কোনো গুজব প্রচারকারীর গুজবে কান দিচ্ছেন না। বিভ্রান্তি সৃষ্টিকারী কোনো মহলের কথায় বিভ্রান্ত হচ্ছেন না। তাঁরাই হচ্ছেন আল্লার রাস্তার মুজাহিদ। এই শ্রেণীর অন্তর্ভুক্ত তাঁরাও যারা সাধ্যমত তাঁদের সাহায্য সহযোগিতা করছেন।

আরেক পক্ষ হচ্ছে, যাদের শিরায় রক্ত শুকিয়ে গেছে। ক্রুসেডার মার্কিন প্রেসিডেন্ট বুশের উক্তি— 'হয় আমাদের পক্ষে না হয় সন্ত্রাসের পক্ষে' তাদের অন্তরাত্মা কাঁপিয়ে দিয়েছে। ডব্লিউ বুশের কথার অর্থ হচ্ছে, হয় ক্রুসেডারদের পক্ষে না হয় ইসলাম ও তার প্রতিরক্ষা শক্তি মুজাহিদদের পক্ষে। এই শ্রেণীটি ক্রুসেডার ও তাদের আমলাদের তোষামোদ আর চাটুকারিতায় লিপ্ত হয়ে পড়েছে। এরা হলো স্থানীয় মুরতাদ শাসকবর্গ। এদের মাঝে অনেকে তো আবার একেবারে কাফেরদের গুপ্তচর ও মুখপাত্রে পরিণত হয়ে গেছে। কাফেররা নিজেদের জন্য যতটা না কাজ করছে, এরা তার চাইতেও বেশি কাফেরদেরকে সাহায্য করছে!

আরেকটি শ্রেণী হলো: যারা এদিকেও নেই ওদিকেও নেই। জীবিকা উপার্জনের পেরেশানি আর ঝক্কি-ঝামেলায় তারা আটকা পড়ে আছে। দুনিয়াজুড়ে কি হচ্ছে, মুসলিমদের অবস্থা কোন দিকে গড়াচ্ছে, দ্বীন-দুনিয়া নিয়ে কি সব ষড়যন্ত্র হচ্ছে— কোনটা নিয়েই তাদের মাথা ব্যথা নেই।

বর্তমান সময়ে আল্লাহর রাস্তায় লড়াইরত ইসলামের প্রতিরক্ষা শক্তিটিই তাইফা আল মানসূরা। তাতারীদের আগ্রাসনের সময় মুসলিমদের অবস্থার বিবরণে শাইখুল ইসলামের উপরোক্ত বক্তব্যের ওপর ভিত্তি করে আলোচ্য প্রকারভেদ সামনে রেখে বিচার করলে আমাদের কাছে এটি স্পষ্ট হয়ে উঠে। কাজেই, তাঁদের জনবল বৃদ্ধি করা, তাঁদের কাতারে শামিল হওয়া, জান ও মালের বিনিময়ে তাঁদেরকে সাহায্য করা, অন্ততপক্ষে তাঁদের জন্য দু'আ করা প্রতিটি মুসলিমের ওপর ওয়াজিব।

শাইখুল ইসলাম রাহিমাহুল্লাহ তাঁর যুগের তাইফা আল মানসূরার বিবরণ দিতে গিয়ে বলেন, “আর সিরিয়া, মিশর ও এজাতীয় অন্যান্য অঞ্চলে বর্তমান সময়ে দ্বীন ইসলামের পক্ষ হয়ে লড়াইরত দলটি রাসূলুল্লাহ ﷺ কর্তৃক হাদীসে বর্ণিত তাইফা আল মানসূরার অন্তর্ভুক্ত হবার সবচেয়ে বেশি হকদার। নবীজি থেকে সুপ্রসিদ্ধ ও বিশুদ্ধ সূত্রে বর্ণিত হাদীসে এ দলের কথা এসেছে। যেমন: ‘নিরবচ্ছিন্নভাবে আমার উম্মতের একটি দল সত্যের ওপর বিজয়ী থাকবে। যারা তাঁদের বিরোধিতা করবে এবং তাঁদেরকে ফিরে আসতে বলবে, তারা কেয়ামত পর্যন্ত এই দলের কোনো ক্ষতি করতে পারবে না।’

শাইখুল ইসলামের উপরোক্ত বক্তব্য হেদায়েত প্রত্যাশী ব্যক্তির জন্য যথেষ্ট। তবুও বিষয়টি আরো স্পষ্ট করার লক্ষ্যে আমরা আরও কিছু সংযোজন করতে চাই। এতে ইসলামের ভ্রাতৃত্ব বন্ধনে আবদ্ধ সুহৃদ পাঠকমণ্ডলী পুরোপুরিভাবে বুঝতে পারবেন, আলোচ্য বৈশিষ্ট্যাবলী আল্লাহ রাস্তার সেসব মুজাহিদদের মাঝেই পাওয়া যাচ্ছে, যারা তাঁদের নবী করীম ﷺ ও তাঁর সাহাবা রাদিয়াল্লাহু আনহুমদের মানহাজ দৃঢ়ভাবে আঁকড়ে ধরেছেন। যারা সর্বাঙ্গীণভাবে তাওহীদ, এর প্রচার-প্রসার এবং ভূপৃষ্ঠে তা প্রতিষ্ঠার লক্ষ্যে জিহাদের দিকে আহ্বান করে থাকেন। এ পর্যায়ে আমরা আমাদের দাবির যথার্থতা প্রমাণে উপরোক্ত মহান জামাত সম্পর্কে ভালোভাবে পর্যবেক্ষণের জন্য একটু গভীরে ডুব দেবো। আমরা দেখব, আলোচ্য বৈশিষ্ট্যগুলো কীভাবে তাঁদের মাঝে পাওয়া যাচ্ছে।

প্রথমত:

মুজাহিদিন নেতৃবৃন্দ, তাঁদের দাঈ ও কর্ণধারগণ আরব,অনারব সর্বস্থানের তাগুত গোষ্ঠীর সাথে সম্পর্কচ্ছেদের ঘোষণা দিয়েছেন। তাঁরা উদাত্ত কণ্ঠে গর্জন করে এই ঘোষণা দিয়েছেন। কোনো লুকোচুরির আশ্রয় নেননি । তাগুত গোষ্ঠীর শক্তিমত্তা, বাহ্যিক চাকচিক্য, সামরিক সক্ষমতা ও প্রচারমাধ্যমের দিকে মুজাহিদরা কোনো ভ্রুক্ষেপই করেননি। তাঁদের জন্য আদর্শ স্থাপন করে ইতিপূর্বে এভাবে ঘোষণা দিয়ে গেছেন তাঁদের পিতা ইবরাহীম আলাইহিস সালাম-

إِنَّا بُرَآءُ مِنكُمْ وَمِمَّا تَعْبُدُونَ مِن دُونِ اللَّهِ كَفَرْنَا بِكُمْ وَبَدَا بَيْنَنَا وَبَيْنَكُمُ الْعَدَاوَةُ وَالْبَغْضَاءُ أَبَدًا حَتَّىٰ تُؤْمِنُوا بِاللَّهِ وَحْدَهُ ﴿المتحنة: ٤﴾

'তোমাদের সাথে এবং তোমরা আল্লাহর পরিবর্তে যার ইবাদাত কর, তার সাথে আমাদের কোনো সম্পর্ক নেই। আমরা তোমাদের মানি না। তোমরা এক আল্লাহর প্রতি বিশ্বাস স্থাপন না করলে তোমাদের মধ্যে ও আমাদের মধ্যে চিরশত্রুতা থাকবে'। [১১৪]

সত্যিকার অর্থেই আল্লাহ ভিন্ন আরাধ্য সকল তাগুতগোষ্ঠীকে তাঁরা অস্বীকার করেছেন। হয় আল্লাহর শরীয়ত সমুন্নত করে আল্লাহর জমিনে আল্লাহর আইন বাস্তবায়ন করবেন, নয়তো তাঁরা এই লক্ষ্যের জন্য প্রাণ বিসর্জন দিয়ে দেবেন- এমনই তাদের চিন্তাধারা।

দ্বিতীয়ত:

জিহাদী দলগুলোর কর্মীরা নিজেদের প্রাণ হাতে নিয়ে আল্লাহর বরকতের ওপর নির্ভর করে তাঁরই নির্দেশমত সব কাপুরুষ তাগুতের দল আর ভীরু মুরতাদ গোষ্ঠীর বিরুদ্ধে লড়াই করছেন। সুদীর্ঘ এই দুর্গম পথে তাদের অনুপ্রেরণা রাসূলুল্লাহ ﷺ-এর এই বাণী-

«لَا تَزَالُ طَائِفَةٌ مِنْ أُمَّتِي يُقَاتِلُونَ عَلَى الْحَقِّ ظَاهِرِينَ إِلَى يَوْمِ الْقِيَامَةِ ».

'সর্বদাই আমার উম্মতের একটি দল সত্যের ওপর প্রতিষ্ঠিত থেকে লড়াই চালিয়ে যাবে। কেয়ামত পর্যন্ত তারা বিজয়ী থাকবে'।[১১৫]

জি হ্যাঁ, নিঃসন্দেহে তাঁরা মুহাম্মাদ ﷺ-এর উত্তরসূরী। অন্যেরা যখন পৃষ্ঠপ্রদর্শন করে পালিয়ে গেছে, সবাই যখন হাত গুটিয়ে বসে আছে, তখন তাঁরা তাওহীদের প্রতিরক্ষা শক্তি হবার সৌভাগ্য অর্জন করেছেন। যখন অনেকেই শিরকী পার্লামেন্টগুলোকে জিহাদী কাজের কেন্দ্র ধরে নিয়ে পরিতুষ্ট হয়ে আছে, তখন তাঁরা তাওহীদের প্রতিরক্ষায় সরাসরি জিহাদের ময়দানে রয়েছেন।

---

[১১৪] সূরা আল-মুমতাহিনা; ৬০: ৪
[১১৫] সহীহ মুসলিম, হাদীস নং-৫০৬৩

এই কাফেলার বীর সেনানীরা সম্মান আর গৌরবের চাদর জড়িয়ে বিমান নিয়ে ভূপৃষ্ঠে জাহেলিয়াতের সাম্রাজ্যের বুরুজগুলোকে গুঁড়িয়ে দিয়েছেন। তাঁদের এই কৃতিত্ব মুসলিম সন্তানেরা স্বচক্ষে প্রত্যক্ষভাবে অবলোকন করেছে। আমীরুল মু'মিনীন মোল্লা মুহাম্মাদ উমর রাহিমাহুল্লাহ'র নেতৃত্বে আফগানিস্তানে ইমারতে ইসলামীয়ার অধীনে, আবু উমর বাগদাদীর নেতৃত্বে বিলাদুর রাফেদাইন (দুই নদীর দেশ) ইরাকে দাওলাতুল ইরাক আল ইসলামীয়াহ্'র অধীনে[১১৬], এমনিভাবে আনসারুস সুন্নাহ সহ পূর্ব থেকে পশ্চিমে আল্লাহর নির্দেশ পালন করে লড়াইকারী আরো বহু হকপন্থী দলের অধীনে কালিমার পতাকাবাহীরা সাফল্যের যে স্বাক্ষর রেখেছেন, তা মুসলিমদের সামনে রয়েছে।

## তৃতীয় বিষয়:

আল্লাহর নির্দেশ পালন করে লড়াইকারী জিহাদী জামাতগুলোর অবস্থা পর্যবেক্ষণ করলে এটি সুস্পষ্ট হয় যে, তাঁরা কতটা কষ্ট ভোগ করছেন! শেষ যুগে আল্লাহর দ্বীনের ব্যাপারে বর্ণিত অপরিচিতি কতটা তাদের মাঝে পাওয়া যাচ্ছে! মানুষ আজ তাঁদের প্রতি অবিচার করছে। জাহেলিয়াতের ধ্বজাধারীরা তাঁদেরকে শত্রু জ্ঞান করছে। নিকটস্থরা তাঁদেরকে থেমে যেতে বলছে। দূরের যারা তারা বিরোধিতা করছে। কিন্তু এই অবস্থায় তাঁদের জন্য রাসূলুল্লাহ ﷺ-এর নিম্নোক্ত বাণীই যথেষ্ট-

"بَدَأَ الإِسْلاَمُ غَرِيباً، وَسَيَعُودُ كَمَا بَدَأَ غَرِيباً، فَطُوبَى لِلْغُرَبَاءِ" رواه مسلم.

"ইসলামের যাত্রা শুরু হয়েছে অপরিচিত অবস্থায়। আর অচিরেই তা পূর্বের ন্যায় অপরিচিত হয়ে যাবে। তাই অপরিচিতদের জন্য সুসংবাদ"। [১১৭]

---

[১১৬] লেখাটি ২০০৬-২০০৭ এর দিকে রচিত। যখন দাউলাতুল ইরাক আল ইসলামিয়া নামক দলটি আল-কায়েদার অধীনে বাইয়াতভুক্ত ছিল। পরবর্তী সময় এ দলটির চরমপন্থা এবং অবাধ্যতার কারণে আল-কায়েদা এর সাথে সব সম্পর্ক ছিন্ন করে। দলটি পরে 'দাউলাতুল ইসলাম' বা আইএস নাম গ্রহণ করে। এরা তাকফিরের ক্ষেত্রে খাওয়ারিজদয়ের বিকৃত উসুল গ্রহণ করেছে। এবং তাদের দলের বিরুদ্ধে লড়াই করাকে ইসলামের বিরুদ্ধে লড়াই করা সাব্যস্ত করে, নানা দলকে তাকফির করেছে। উল্লেখ্য আল-কায়েদা নেতৃবৃন্দ ইরাকের 'দাউলাতুল ইসলামিয়া আল ইরাক'-কে একটি ইমারত গণ্য করতেন, খিলাফাহ গণ্য করতেন না। যা শাইখের উপরের বক্তব্য থেকেও স্পষ্ট।

[১১৭] সহীহ মুসলিম, হাদীস নং-৩৮৯

ইমাম কুরতুবী রাহিমাহুল্লাহ বলেন, “নবীজির যুগ তো সর্বশ্রেষ্ঠ। কারণ, ঈমান আনার কারণে মুসলিমরা কাফেরদের আধিক্য এবং তাদের জুলুম নির্যাতন সত্ত্বেও নিজেদের দ্বীনকে আঁকড়ে ধরে রাখার দরুন অপরিচিত হয়ে পড়তেন। একইভাবে এই উম্মতের শেষাংশ যখন নিজেদের দ্বীনকে প্রতিষ্ঠা করবে, যখন তা আঁকড়ে ধরবে, রবের নির্দেশ পালন করতে গিয়ে যখন তাঁরা দুঃখ-কষ্ট সহ্য করবে, আর ওই অবস্থায় যখন পাপাচার ছড়িয়ে পড়বে,আল্লাহর নাফরমানির যখন হিড়িক পড়ে যাবে, ফ্যাসাদ হাঙ্গামা আর কবিরা গুনাহের যখন ছড়াছড়ি থাকবে, ওই পরিস্থিতিতে উম্মাহর সেই শেষ অংশটাই হবে গুরাবা তথা অপরিচিত। ওই অবস্থায় তাঁদের আমলের সওয়াব বহুগুণ বেড়ে যাবে, যেমনটা ঘটেছিল এই উম্মাহর প্রথমাংশের বেলায়। এ বিষয়টি প্রমাণিত হয় রাসূলুল্লাহ ﷺ-এর এই হাদীস দ্বারা “ইসলামের যাত্রা শুরু হয়েছে অপরিচিত অবস্থায় আর অচিরেই তা পূর্বের সেই অবস্থায় ফিরে যাবে। তাই অপরিচিতদের জন্য সুসংবাদ!”

জি হ্যাঁ, হকের উত্তরসূরীরা ও সত্যের পতাকাবাহীরা আজ অপরিচিত আর বিতাড়িত। হকের সাহায্যকারী আজ খুবই কম। লা 'হাওলা ওয়ালা কুউওয়াতা ইল্লা বিল্লাহিল 'আলিয়্যিল 'আযীম!

চতুর্থ বিষয়:

নিজেদের মতাদর্শ ও মতবাদের ওপর টিকে থাকার ক্ষেত্রে জিহাদী দলগুলো বর্তমান সময়ে প্রবাদতুল্য অনন্য দৃষ্টান্ত হয়ে দাঁড়িয়েছে। কেবল এমন এক সত্য পন্থার জন্য তাঁরা টিকে আছেন, যার প্রতি তাঁরা ঈমান এনেছেন, যার প্রতি বিশ্বাস স্থাপন করেছেন— চির অম্লান সেই আদর্শের নাম হচ্ছে ইসলাম।

তাঁদের ইতিহাস এমন অনেক উদাহরণে ভরপুর, যা জিহাদ পরিত্যাগকারীরা কোনমতেই বুঝতে পারে না। কারণ, পরিত্যাগকারীরা তো জিহাদের পথে অবিচলতা এবং এর কষ্ট সহ্যের স্বাদ আস্বাদন করেনি। এইতো আমীরুল মু'মিনীন মোল্লা মুহাম্মাদ উমর রাহিমাহুল্লাহ- বিশজন লোকের জন্য[১১৮] নিজের দেশকে উৎসর্গ করে দিয়ে এই উম্মাহর সৌভাগ্যবান পূর্বসূরীদের কথাই আমাদেরকে স্মরণ করিয়ে দিলেন। এইতো মহান নেতা শাইখ উসামা বিন লাদেন— দ্বীনের সাহায্যের

[১১৮] যাদেরকে তিনি আশ্রয় দিয়েছিলেন এবং সাহায্য করেছিলেন।

জন্য নিজের সমস্ত সহায় সম্পত্তিকে বিসর্জন দিয়েছিলেন। অতঃপর দ্বীনি ভাইদের সঙ্গে বনে-জঙ্গলে আর পাহাড়ের গুহায় আশ্রয় গ্রহণ করেছিলেন। তিনি কতটা ধনাঢ্য, কতটা মর্যাদাবান এবং কতটা প্রভাবশালী ছিলেন, তা কী আর বলে দেয়া লাগে! তাঁর ব্যাপারে বর্ণনা করেছেন শাইখ আইমান আল জাওয়াহিরি হাফিজাহুল্লাহ-সহ বরকতময় জিহাদী আন্দোলনের আরো অনেকেই।

তাঁদের এই দৃঢ়তা ও অবিচলতার কথা অন্তঃসারশূন্য এমন দাবি নয় যে, তার পক্ষে কোনো দলীল নেই। বরং এগুলো এমনই চাক্ষুষ বাস্তবতা ও সুপ্রসিদ্ধ বর্ণনা, পক্ষ-বিপক্ষের সকলেই যা স্বীকার করে নিয়েছে। সমস্ত প্রশংসা কেবল আল্লাহর জন্য এবং অনুগ্রহ একমাত্র তাঁর পক্ষ থেকেই!

আমরা সত্যের ওপর প্রতিষ্ঠিত গৌরবের অধিকারী মোবারক এই জামাতের সুকীর্তি আলোচনা করে মুসলিমদেরকে আফগানিস্তান, ইরাক, আলজেরিয়া, সোমালিয়া, ককেশাস কিংবা ইয়ামেন—যেখানেই হোক তাঁদের সঙ্গে যুক্ত হবার আহ্বান জানাচ্ছি। এ কারণেই আহ্বান জানাচ্ছি যে, আমরাই শুধু নয়; বরং সুস্থ রুচি ও দূরদৃষ্টিসম্পন্ন, ন্যায়পরায়ণ প্রতিটি মুসলিম এই জামাতের সরল মানহাজ, এই মানহাজের সামগ্রিকতা, এর গভীর আবেদন, প্রবৃত্তির বাঁধন ছিন্ন করে সালফে সালেহীনের মতাদর্শ আঁকড়ে থাকার ব্যাপারে এই মানহাজের অনুসারীদের অঙ্গীকার পূরণ, তাঁদের ত্যাগ-তিতিক্ষা, তাঁদের নেতৃবৃন্দের দৃঢ়তা ও অবিচলতা প্রত্যক্ষ করেছেন।

যদিও এই জামাতের সাহায্যকারীরা সংখ্যায় অল্প, এই পথে যাত্রাকারীদের ভীষণ অভাব, এই পথের বিপুল কল্যাণ পরিত্যাগকারীদের সংখ্যা বিরাট, কিন্তু তবুও আল্লাহর সন্তুষ্টির এই দুর্গম গিরি আর দুর্লঙ্ঘনীয় সুদীর্ঘ পথে তাঁদের সান্ত্বনা হচ্ছে গুরাবাদের নেতা নবী কারীম ﷺ-এর নিম্নোক্ত বাণী-

"لَا تَزَالُ طَائِفَةٌ مِنْ أُمَّتِي ظَاهِرِينَ عَلَى الْحَقِّ لَا يَضُرُّهُمْ مَنْ خَذَلَهُمْ حَتَّى يَأْتِيَ أَمْرُ اللَّهِ وَهُمْ كَذَلِكَ".

“নিরবচ্ছিন্নভাবে আমার উম্মতের একটি জামাত সত্যের ওপর প্রতিষ্ঠিত থাকবে। তাঁদেরকে বারণকারীরা তাঁদের কোনো ক্ষতি করতে পারবেনা। আল্লাহর নির্দেশে কেয়ামত পর্যন্ত তাঁরা এই অবস্থাতেই থাকবে।”[১১৯]

অন্যত্র নবীজি ﷺ- ইরশাদ করেছেন-

«لَا تَزَالُ طَائِفَةٌ مِنْ أُمَّتِي يُقَاتِلُونَ عَلَى الْحَقِّ ظَاهِرِينَ إِلَى يَوْمِ الْقِيَامَةِ ».

“নিরবচ্ছিন্নভাবে আমার উম্মতের একটি দল কেয়ামত দিবস পর্যন্ত সত্যের ওপর প্রতিষ্ঠিত থেকে লড়াই চালিয়ে যাবে। কেয়ামত পর্যন্ত তারা বিজয়ী থাকবে”।[১২০]

আল্লাহ তা’আলা ইমাম ইবনুল কায়্যিমের ওপর অনুগ্রহ বর্ষণ করুন! তিনি তাঁর অমর গ্রন্থ ‘মাদারিজুস সালেকীনে’ সাবধান করে দিয়ে বলেন, “সীরাতে মুস্তাকীমের তলবকারীরা  এমন একটা বিষয়কে লক্ষ্য বানিয়েছেন, অধিকাংশ মানুষ যা থেকে মুখ ফিরিয়ে নিয়েছে। তাই চলার পথের লোক-স্বল্পতা ও অবিরাম কষ্টের মাঝে তাঁরা সফরসঙ্গী পেতে আগ্রহী হবেন এটাই স্বাভাবিক।  কারণ, একাকীত্বে সঙ্গী-সাথীর সান্নিধ্য পেতে স্বভাবতই মন উন্মুখ হয়ে থাকে। তাই, আল্লাহ সুবহানাহু তা’আলা এই পথে তাঁদের সঙ্গীদের কথা জানিয়ে দিয়েছেন। সেই সাথীবর্গ হলেন ওই সমস্ত লোক যাদেরকে আল্লাহ তা’আলা নিজ নেয়ামত দ্বারা ভূষিত করেছেন অর্থাৎ আম্বিয়া, সিদ্দিকিন, শুহাদা, সালেহীন—সঙ্গী হিসেবে তাঁরা কতই না উত্তম! আল্লাহ তা’আলা সঠিক পথের সঙ্গে সঙ্গে উক্ত পথের ঐশী পুরস্কারপ্রাপ্ত যাত্রীদের কথা উল্লেখ করে দিয়েছেন, যাতে হেদায়েতের পথের যাত্রী এবং সীরাতে মুস্তাকীমের পথচারী নিজের যুগ ও সমকালীন লোকদের সঙ্গে বিচ্ছিন্নতার হতাশা কাটিয়ে উঠতে পারেন। যাতে তিনি বুঝতে পারেন, এই পথে তাঁর সঙ্গী-সাথী হচ্ছেন ওই সমস্ত লোক, যাদেরকে আল্লাহ তা’আলা নেয়ামত দান করেছেন। আর তাই বিরোধিতাকারীদের কথায় যাতে তারা কর্ণপাত না করেন। কারণ, বিরোধিতাকারীরা যদিও সংখ্যায় অনেক, কিন্তু মর্যাদা বিচারে তারা অনেক নিচে। সালাফদের ভেতর কেউ কেউ এমনটাই বলেছেন যে, তোমাকে সত্যের পথে

---

[১১৯] সহীহ মুসলিম, হাদীস নং-৫০৬৯

[১২০] সহীহ মুসলিম, হাদীস নং-৫০৬৩

থাকতে হবে এবং এ পথের অনুসারীদের স্বল্পতার কারণে হতাশ হওয়া যাবে না। আর বাতিল পথ এড়িয়ে চলতে হবে এবং সে পথের অনুসারীদের আধিক্য দেখে প্রতারিত হওয়া যাবে না। আর যখনই পথ চলতে গিয়ে নিঃসঙ্গতার অনুভব হবে, তখনই পূর্ববর্তী সফরসঙ্গীদের দিকে তাকিয়ে তাদের সঙ্গে মিলিত হবার আগ্রহ মনের মাঝে সঞ্চার করতে হবে। আর এর বাইরে অন্য সবার থেকে দৃষ্টি ফিরিয়ে নিতে হবে। কারণ, অন্যেরা আল্লাহর মোকাবেলায় তোমার কোনই কাজে আসবে না। তোমাকে পথ চলতে দেখে যদি তারা চিৎকার-চেঁচামেচি করে তবে তাদের দিকে তাকানো যাবে না। কারণ, তাদের দিকে দৃষ্টি ফেললে; তারা তোমাকে ধরে ফেলবে এবং পথ আটকে দেবে।”

পরিশেষে বলতে চাই, মুজাহিদ এসব জামাতের হকপন্থী হওয়ার নিদর্শন অসংখ্য। অনুসন্ধান করে সেগুলো সংকলন করা আমাদের উদ্দেশ্য নয়। আমাদের উদ্দেশ্য শুধু এটাই, সত্য প্রত্যাশী ব্যক্তির সামনে এই তাইফা আল মানসূরার কিছু গৌরবময় কীর্তি তুলে ধরা, যাতে তাঁদের সঠিক পথের সঙ্গে তিনি পরিচিত হতে পারেন। যাতে তিনি বুঝতে পারেন, তাঁরাই ওই তাইফা যারা আল্লাহর নির্দেশ পালন করে লড়াই চালিয়ে যাচ্ছেন। আর আল্লাহ তা'আলাই সঠিক পথের দিশা দানকারী।

# আমীরদের নির্দেশ শ্রবণ এবং আনুগত্য প্রদর্শন

তাওহীদবাদী হে ভাই আমার ! মুসলিমদের জামাতের সঙ্গে যুক্ত হয়ে তাঁদের অধীনে কাজ করার অঙ্গীকার ব্যক্ত করার পর সর্বোচ্চ লক্ষ্য পূরণের জন্য আরো কিছু জরুরী কাজ করতে হবে। গুরুত্বপূর্ণ সেসব করণীয় বিষয়ের মাঝে অন্যতম দু'টি বিষয় হচ্ছে আমীরদের নির্দেশ শ্রবণ করা এবং তাঁদের পূর্ণ আনুগত্য করা।

আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলার নির্দেশে আসমান-জমিন প্রশ্নহীন আনুগত্য প্রদর্শন করেই অস্তিত্ব লাভ করেছে। এই জগতে সবকিছুই আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলার নির্দেশ শ্রবণ করে এবং তাঁর আনুগত্য করে থাকে। আল্লাহ সুবহানাহু ওয়া তা'আলা আসমান জমিনের সেই আনুগত্য প্রসঙ্গে ইরশাদ করেন-

ثُمَّ ٱسْتَوَىٰٓ إِلَى ٱلسَّمَآءِ وَهِىَ دُخَانٌ فَقَالَ لَهَا وَلِلْأَرْضِ ٱئْتِيَا طَوْعًا أَوْ كَرْهًا قَالَتَآ أَتَيْنَا طَآئِعِينَ ﴿فصلت: ١١﴾

'অতঃপর তিনি আকাশের দিকে মনোযোগ দিলেন যা ছিল ধুম্রকুঞ্জ, অতঃপর তিনি তাকে ও পৃথিবীকে বললেন, তোমরা উভয়ে আস ইচ্ছায় অথবা অনিচ্ছায়। তারা বলল, আমরা স্বেচ্ছায় আসলাম'।[১২১]

সর্বশক্তিমান আল্লাহ তা'আলা নিকৃষ্ট ইবলিসকে আদম আলাইহিস সালামের মাধ্যমে পরীক্ষা করতে চেয়েছেন। আদম আলাইহিস সালামকে সম্মান ও মর্যাদা দান করে ইবলিশকে নির্দেশ দিয়েছেন আদমকে সেজদা করতে। কিন্তু ইবলিশের অহংকার ও আত্মগরিমা আল্লাহর নির্দেশে আনুগত্য প্রদর্শন করতে তাকে বাধা দেয়। ইবলিশ আল্লাহর নির্দেশ অমান্য করে। এতে চূড়ান্তভাবে সে ক্ষতিগ্রস্ত হয়। আল্লাহর রহমত থেকে সে বিতাড়িত হয়। এবং চিরকালের জন্য অভিশপ্ত হয়।

---

[১২১] সূরা ফুসসিলাত; ৪১: ১১

